একাদশ সংস্করণ.

# অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোল

[ RESOURCES AND UTILIZATION IN DETAIL ]

[ কলিকাতা, উত্তর বঙ্গ ও বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ত্রৈবার্ষিক
বি. কম. পাঠ্যক্রম পরিপূরিত ]

সাধারণ সম্পাদক ঃ

**শ্রীসুদিনকুমার ভট্টাচার্য** এম. এ. ( জিয়োগ্রাফি )

উমেশচন্দ্র কলেজের ( প্রাতঃ বিভাগ ) বিভাগীয় প্রধান, অধ্যাপক, সিটি কলেজ
অব কমার্স এণ্ড বিজিনেস এডমিনিষ্ট্রেশন ( সান্ধ্য বিভাগ )

বিক্রয় কেন্দ্র

**বৈকুণ্ঠ বুক হাউস**

১৮৩, কর্ণওয়ালিস স্ট্রীট, কলিকাতা-৬। ফোন: ৫৫-৪০২৮

প্রকাশনায়—

সুরেন্দ্রনাথ সাহা,

ম্যাঃ ডাইরেক্টার, বৈকুণ্ঠ বুক হাউস প্রাঃ লিঃ

১৮৩, বিধান সরণী, কলিকাতা-৬

প্রথম সংস্করণ— ডিসেম্বর, ১৯৫৮

দ্বিতীয় " —জুলাই, ১৯৫৯

তৃতীয় —নভেম্বর, ১৯৫৯

চতুর্থ " —সেপ্টেম্বর, ১৯৬০

ব্রাঞ্চঃ

বৈকুণ্ঠ বুক হাউস

৭৫/১/১, মহাত্মা গা[redacted] রোড

( টেমার [redacted])

কলিকাতা-৯

বিশেষ দ্রষ্টব্য ঃ—

এই গ্রন্থে সর্বত্রই 'টন' বলিতে মেট্রিক টন বা "টনে" বুঝিতে হইবে।
আমরা ক্রমশঃ মেট্রিক ওজন বা মাপ ব্যবহার করছি।

মুদ্রণে—

শ্রীতুলসী চরণ বক্সী, ন্যাশনাল প্রিন্টিং ওয়ার্কস, ৩৩ডি, মদন মিত্র লেন, এবং সুবোধ মণ্ডল কল্পনা প্রেস (প্রাঃ লিঃ), ৯, শিবনারায়ণ দাস লেন, কলিকাতা-৬।

আমাদের প্রকাশিত অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোলের একাদশ সংস্করণ প্রকাশিত হ'ল। এই পুস্তক উত্তর বঙ্গ, বর্ধমান ও কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ত্রৈবার্ষিক বি. কম. পরীক্ষার সিলেবাসের অন্তর্ভুক্ত সমস্ত এবং অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোল সংক্রান্ত যে কোন সাধারণ প্রশ্নের উত্তর দিতে সমর্থ। এই সংস্করণে বইটিকে সময়োপযোগী তথ্যদ্বারা সমৃদ্ধ করা হয়েছে। এই সংস্করণের মধ্যে ত্রৈবার্ষিক বি. কম. (Part 1 এবং final) পরীক্ষার প্রশ্নগুলির (১৯৬৯ পর্যন্ত) যথাযথ উত্তর সন্নিবেশিত করা হয়েছে। এবারেও কয়েকটি নূতন নূতন মানচিত্র যোগ করা হ'ল। এই বইখানির সুনামের সুযোগ নেবার উদ্দেশ্যে এমনভাবে কয়েকখানা বই বাজারে বের হয়েছে ও হচ্ছে (বিশেষ করে সংস্কৃতের ডাঃ কালিকুমার দত্ত—ওরফে কে. কে. দত্ত ভূতপূর্ব অধ্যাঃ সিটি কলেজ লিখিত, "Original দত্ত ও গুহ"র বইখানি) যে বিশেষ সতর্ক না হলে বঞ্চনার যথেষ্ট সম্ভাবনা আছে। এগুলি থেকে সাবধানতা অবশ্য অবলম্বনীয়।

কাগজ, মুদ্রণ, বাঁধাই ও নিত্যপ্রয়োজনীয় দ্রব্য মূল্যের যথেষ্ট বৃদ্ধি সত্ত্বেও ছাত্র সাধারণের সুবিধার জন্য এই সংস্করণের বিক্রয়মূল্য মাত্র পঞ্চাশ পয়সা বৃদ্ধি করা হ'ল। অর্থনৈতিক ভূগোল সম্বন্ধীয় সর্বোৎকৃষ্ট এই বইখানির উপর নির্ভর করে ভাল মার্ক পাবার চেষ্টা করার জন্য ত্রৈবার্ষিক বি. কম. পাঠ্যক্রমের ছাত্র-ছাত্রীদের অনুরোধ জানাই এবং এই সংস্করণের বহুল প্রচারের জন্য ছাত্র-ছাত্রী, অধ্যাপক-অধ্যাপিকা ও সাধারণ পাঠক-পাঠিকাগণের সহযোগিতা কামনা করি।

বিনীত—প্রকাশক

## প্রথম (বি. কম.) সংস্করণের ভূমিকা

বি. কম. ছাত্র-ছাত্রীদের উপর্যুপরি অনুরোধে আমাদের সর্বাধিক বিক্রীত (বছরে ১২ হাজার) ইণ্টারমিডিয়েট "অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোলের" একাদশ সংস্করণের সহিত গত ৫ বছরের বি. কম. বিশ্ববিদ্যালয়-পরীক্ষার প্রশ্নগুলির উত্তর ও বি. কম. পাঠ্যক্রমের জন্য কয়েকটি অধ্যায় সংযোজনের পর প্রথম বি. কম. সংস্করণ প্রকাশ করা হ'ল।

এই সংস্করণের কলেবর ইণ্টারমিডিয়েট সংস্করণের চাইতে অনেক বড় হওয়া সত্ত্বেও মাত্র চার আনা বাড়িয়ে পাঁচ টাকা ধার্য করা হল।

আশা করি, আমাদের জনপ্রিয় ইণ্টারমিডিয়েট সংস্করণের মত এই বি. কম. সংস্করণটিও ছাত্র-ছাত্রীদের প্রভূত উপকার সাধনে সমর্থ হবে।

ডিসেম্বর—১৯৫৮ বিনীত—প্রকাশক

# সূচীপত্র

## ২য় খণ্ড—আঞ্চলিক অর্থনৈতিক ভুগোল



## তৃতীয় খণ্ড

## নক্সা ও মানচিত্রাদির তালিকা

### ১ম খণ্ড

## ২য় খণ্ড

## ৩য় খণ্ড

# পরিচিতি

## Definition and Scope

1. Discuss in what respect Economic Geography may be considered to be a dynamic science. (C. U 1968)

[ কি কি অর্থে অর্থনৈতিক ভূগোলকে গতিশীল বিজ্ঞান বলা যাইতে পারে তাহা আলোচনা কর। ]

অর্থনৈতিক ভূগোলকে গতিশীল বিজ্ঞান বলা হয়। এক অর্থে প্রায় সকল বিজ্ঞানই গতিশীল বা প্রগতিশীল। যে সকল বিজ্ঞানে নূতন গবেষণা চলিতেছে এবং নিত্য নূতন দিগন্ত আবিষ্কৃত হইতেছে তাহাদের গতিশীল বলা চলে। আর এক অর্থে কোন কোন বিজ্ঞানের অংশ বিশেষকে স্থির বিজ্ঞান বলা যাইতে পারে, যথা— গণিত। গণিতের মৌল সিদ্ধান্তগুলির পরিবর্তন হয় না।

কিন্তু অর্থনৈতিক ভূগোল নানাভাবে গতিশীল। প্রথমতঃ, ভূগোল শাস্ত্রের ধারাই আমূল পরিবর্তিত হইয়াছে। যাহা ছিল কেবল মাত্র কতকগুলি স্থানের নামের তালিকা বা দুঃসাহসিক অভিযানের ইতিহাস তাহা আজ কত শাখা-প্রশাখায় বিভক্ত হইয়া কত নূতন দিকে জ্ঞানের আলো ছড়াইতেছে। দ্বিতীয়তঃ, ভূগোল শাস্ত্রের মূল উপজীব্য দুটি, যথা—পৃথিবী ও মানুষ। এবং এ দুটিই পরিবর্তনশীল। পৃথিবীর বুকে প্রাকৃতিক পরিবর্তন নিত্যই হইতেছে। নদী-ভাঙ্গে গড়ে—নদীর ব-দ্বীপ গঠন প্রক্রিয়াই তো গতিশীলতার চমৎকার দৃষ্টান্ত। এবং এই গতিশীলতার সংগে তাল রাখিয়া দেশের বিশেষতঃ নদী-মাতৃক অঞ্চলের অর্থনৈতিক পরিবর্তন লক্ষণীয়। ইহা অর্থনৈতিক ভূগোলেরও বিষয়বস্তু। মানুষের আর্থিক জীবনের উপরে প্রাকৃতিক প্রভাবের বিচার এবং বিশ্লেষণ অর্থনৈতিক ভূগোলের প্রধান কার্য। সবচেয়ে গতিশীল মানুষ নিজে। কেবল যে তাহার সংখ্যা বৃদ্ধি পায় বা সে দেশান্তরে যাইয়া উপনিবেশ গঠন করে তাহাই নয়; পরন্তু—সবচেয়ে বড় কথা ইহাই—যে মানুষের জ্ঞানের পরিধি ক্রমশঃ বিস্তৃত হইতেছে; যাহা ছিল অকেজো তাহা হইয়াছে বহুমূল্য।

সবচেয়ে বৈপ্লবিক গতিশীলতা রহিয়াছে মানুষের সম্পদ ভাবনার মধ্যে। একই প্রাকৃতিক সম্পদকে বিজ্ঞানের আলোকে মানুষ নূতন ভাবে দেখিতেছে। ইহার ফলে অর্থনৈতিক ভূগোলের ধারণাসমূহের আমূল পরিবর্তন ঘটিতেছে। উদাহরণ স্বরূপ জাপানের ইস্পাত শিল্পে অসাধারণ উন্নতির কথা বলা যায়। জাপানে ভাল লোহা বা ভাল কয়লা নাই। কিন্তু লৌহ আকরিকের ব্যবহারের এবং বাণিজ্য

জাহাজের অর্থনীতির আমূল পরিবর্তনের ফলে জাপানের ইস্পাত শিল্প আজ পৃথিবীতে তৃতীয় বৃহত্তম।

পরমাণু শক্তির ব্যবহারও এইরূপ গতিশীলতার ইঙ্গিত করে। এই সকল পরিবর্তনের ফলে অর্থনৈতিক ভূগোলের স্রোত নিত্য নূতন খাতে প্রবাহিত হইতেছে। এই জন্যই অর্থনৈতিক ভূগোল বিষয়টি অতি প্রাণচঞ্চল এবং গতিশীল।

**Q. 2 Define and analyse the scope of Economic Geography.**

**[ অর্থনৈতিক ভূগোলের সংজ্ঞা কি এবং উহার কার্যকারিতাই বা কি তাহা উল্লেখ কর। ]**

**অর্থনৈতিক ভূগোলের সংজ্ঞা ( Definition ) :**

এই পৃথিবীতে মানুষ সর্বদাই উৎপাদন, বণ্টন বা ভোগমূলক কাজকর্মে ব্যস্ত। তাহার অর্থনৈতিক বৃত্তি নানা প্রকার। এই সকল বৃত্তি স্থান ও কালভেদে বিভিন্ন জাতীয় হইয়া থাকে। এই বিভিন্নতার অবশ্যই বিশেষ কারণ আছে। আমরা যদি এই কারণ অনুসন্ধান করিতে যাই তবে দেখিব যে ভৌগোলিক পরিবেশের প্রভাবেই সাধারণতঃ বৃত্তির বা পেশার এই বিভিন্নতা। **যে শাস্ত্রে মানুষের অর্থনৈতিক জীবনের সংগে পারিপার্শ্বিকতার কার্যকারণ সম্বন্ধ নির্ণয় ও আলোচনা করা হয় তাহাকেই 'অর্থনৈতিক ভূগোল' বলে।** বাণিজ্যিক ভূগোলকে অর্থনৈতিক ভূগোলের পূরক ( complementary ) বিষয় বলা হয়—বস্তুতঃ উভয়ের উদ্দেশ্য মূলতঃ একই এবং একত্রেই উহাদের পঠন-পাঠন হওয়া দরকার। অর্থনৈতিক ভূগোলের লেখকগণ প্রাকৃতিক ও সামাজিক পরিবেশের বিজ্ঞানসম্মত বিশ্লেষণের উপর অধিক গুরুত্ব আরোপ করেন। বাণিজ্যিক ভূগোল মূলতঃ বর্ণনামূলক এবং তথ্যাশ্রয়ী।

**উৎপত্তি, ক্ষেত্র এবং কার্যকারিতা ( origin, field and function ) :**

বিখ্যাত ব্রিটিশ পণ্ডিত জর্জ চিস্‌হল্ম্ ( George Chisholm ) বাণিজ্যিক ভূগোল শাস্ত্রের পথিকৃত। তাঁহার মতে "যে মহান্ ভৌগোলিক তথ্যের উপর নির্ভর করিয়া পৃথিবীতে ব্যবসা-বাণিজ্য চলিতেছে তাহা হইল এই যে পৃথিবীর বিভিন্ন অংশে নানা প্রকার সুবিধাজনক অবস্থার মধ্যে বহুপ্রকার পণ্য উৎপন্ন হইতেছে।" সুতরাং, উচ্চমানের জীবনধারণ ব্যবস্থা বজায় রাখিতে হইলে বাণিজ্য অনিবার্য।

আধুনিক যুগের প্রখ্যাত অর্থনীতিবিদ ও ভৌগোলিক আমেরিকার টেক্সাস বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক জিমারম্যান অর্থনৈতিক ভূগোলের উৎপত্তির ব্যাখ্যা করিয়া

বলেন—"একথা ধরিয়া লওয়া যায় যে, মানুষের অর্থনৈতিক জীবন প্রাকৃতিক অবস্থার উপর নির্ভরশীল। কোন কোন ভৌগোলিক তাঁহাদের শাস্ত্রের সংগে অর্থ-শাস্ত্রের অতি নিকট সম্বন্ধের কথা বিবেচনা করিয়া দুই বিষয়ের সীমান্ত অঞ্চলে গবেষণা চালান।" ইহার ফলেই অর্থনৈতিক ভূগোলের উৎপত্তি। তাহার মতে অর্থনৈতিক ভূগোলকারগণ প্রকৃতির মৌলিক বিষয়বস্তু হইতে আলোচনা আরম্ভ করিয়া ক্রমশঃ তাহার উপর ভিত্তি করিয়া রচিত মানব সংস্কৃতির যে বিরাট সৌধ তাহাতে আরোহণ করেন। আর অর্থনীতিবিদ্‌গণ ইহার বিপরীত মুখে তাঁহাদের গবেষণা চালাইয়া যান।

অর্থনৈতিক ভূগোলের মূল বিষয়বস্তু হইল প্রাকৃতিক ও মানবিক সম্পদ এবং উহাদের ব্যবহারের সম্ভাব্যতা ও কার্যকারণ সম্পর্কে আলোচনা করা। পৃথিবীর নানাস্থানে মানুষের জীবনযাত্রা প্রণালী লক্ষ্য করিলে বুঝা যায় কেমনভাবে মানুষ প্রকৃতির সংগে বসবাস করিতেছে। কোথাও দেখা যায় পশুপালন মানুষের প্রধান বৃত্তি। কোথাও মৎস্য শিকার, কোথাও কৃষিকার্য, আবার কোথাও বা শিল্পই প্রধান বৃত্তি। জলবায়ু, প্রাকৃতিক সম্পদ ও মানুষের উদ্ভাবনী শক্তির প্রভাব নানাভাবে মানুষের অর্থনৈতিক উন্নতিতে সাহায্য করে। কিভাবে এই আর্থিক দুনিয়ার কার্যকলাপ সংঘটিত হয় তাহা বিশ্লেষণ করাই অর্থনৈতিক ভূগোল-শাস্ত্রের কার্য।

ব্যবসায় সংক্রান্ত বিষয়গুলি শিক্ষার সংগে সংগে অর্থনৈতিক ভূগোল শিক্ষার বিশেষ তাৎপর্য আছে। এই বিরাট পৃথিবীর ব্যাপকতা, বিভিন্নতা ও ইহার বিভিন্ন অংশের বৈশিষ্ট্যকে সম্যকভাবে উপলব্ধি করিতে হইলে 'অর্থনৈতিক ভূগোল' পাঠ ছাড়া গত্যন্তর নাই। বর্তমান বিশ্বে মানুষের জীবন সর্বত্র প্রত্যক্ষভাবে প্রকৃতির দ্বারা প্রভাবিত হয় না সত্য কিন্তু বিভিন্ন পরিবেশের মধ্যে মানুষের জীবন সর্বত্রই প্রকৃতির উপর বিভিন্নভাবে নির্ভরশীল।

যান্ত্রিক সভ্যতায় পরিপুষ্ট ভারতের বোম্বাই মহানগরী নানা যান্ত্রিক উপায়ে স্বাবলম্বী হইলেও বৃষ্টিপাত কম হওয়ার জন্য ১৯৫১ সালে বোম্বাই শহরে জলতড়িৎ শক্তির অভাব দেখা দেয় এবং বস্ত্রশিল্পগুলি কতক পরিমাণে বন্ধ রাখিতে হয়। এই উদাহরণ হইতে বুঝা যায় যে, নানাপ্রকার কৃত্রিমতার মধ্যে বাস করিলেও বর্তমান সভ্য মানুষ প্রকৃতি হইতে মোটেই বিচ্ছিন্ন নয়। অরণ্যবাসী অসভ্য ও অর্ধসভ্য মানুষের জীবনে প্রকৃতির প্রভাব যেমন প্রত্যক্ষ ও সুস্পষ্ট, সভ্যমানবের জীবনে তেমনটি না হইলেও সভ্য মানবজীবনও পরোক্ষভাবে প্রকৃতির দ্বারা প্রভাবিত হয়।

পৃথিবীর বিভিন্ন দেশের মধ্যে বাণিজ্যিক সম্বন্ধের মূল কারণ সমূহ অনুসন্ধান

করিতে গেলে প্রথমেই ঐ সকল দেশের ভৌগোলিক অবস্থান ও প্রাকৃতিক পরিবেশের বিষয় আলোচনা করিতে হয়। অরণ্যজ, প্রাণিজ, কৃষিজ এবং শিল্পজ সম্পদ সমস্তই প্রধানতঃ প্রাকৃতিক পরিবেশের উপর নির্ভরশীল। খনিজ সম্পদের উৎপত্তির সংগে বর্তমান যুগের প্রাকৃতিক পরিবেশের সম্পর্ক না থাকিলেও উহাকে কাজে লাগানোর জন্য জলবায়ু, ভূ-প্রকৃতি প্রভৃতি বিষয় সম্পর্কে অনুসন্ধান করিতে হয়। ব্যবসা বাণিজ্যের উৎপত্তির ও উন্নতির জন্য একদিকে মানুষ ভালভাবে বাঁচিবার উচ্চাকাঙ্ক্ষা যেমন প্রেরণা দান করে অপরদিকে জলবায়ু, মাটি প্রভৃতি ভৌগোলিক পরিবেশের উপাদানগুলিও তেমনি সাহায্য করে। কৃষিপ্রধান দেশকে তাহার কতকগুলি প্রয়োজনের জন্য শিল্পপ্রধান দেশগুলির উপর নির্ভর করিতে হয়। আবার শিল্পের অধিকাংশ উপকরণই আসে কৃষিপ্রধান দেশ হইতে। বিভিন্ন জলবায়ুতে বিভিন্ন রকম খাদ্য, পানীয় এবং কাঁচামাল উৎপন্ন হয়। ঐগুলির বাজার সমগ্র বিশ্বেই বিদ্যমান। সুতরাং, বিভিন্ন দেশের মধ্যে বাণিজ্যিক সম্পর্ক অনিবার্য। অবশ্য মানুষের উদ্ভাবনী শক্তি ও সাহসের উপর প্রাকৃতিক সুযোগ-সুবিধার সম্পূর্ণ ব্যবহার অনেক পরিমাণে নির্ভর করে। বিভিন্ন জাতির শক্তি, সাহস ও উদ্যোগ অনেক পরিমাণে জলবায়ু, ভূ-প্রকৃতি প্রভৃতি ভৌগোলিক উপাদানের উপর নির্ভরশীল। সুতরাং, দেখা যাইতেছে যে, 'অর্থনৈতিক ভূগোল' পাঠ করিলে আর্থিক জগতের যাবতীয় কার্যকারণের তাৎপর্য উপলব্ধি করা সহজ হয়।

## ভূতত্ত্ব, ভূগোল শাস্ত্র, 'অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোল' এবং অর্থনীতির পরস্পর নির্ভরশীলতা—

'অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোল' সাধারণ 'ভূগোল শাস্ত্রের' এক বিশিষ্ট অংশ। ইহাতে যদিও মানুষের অর্থনৈতিক জীবনের ঘটনাবলীর বিশদ বিবরণ ও বিশ্লেষণের উপরই অধিক জোর দেওয়া হয়, তবু একথা অনস্বীকার্য যে পৃথিবীর ভূ প্রকৃতি ও জলবায়ু সম্পর্কে অভিজ্ঞতা না থাকিলে অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোলের ব্যাখ্যা সম্ভব নহে। ভূ-প্রকৃতির বিষয় বিশদভাবে জানিতে হইলে ভূ-তত্ত্ব ( Geology ) সম্বন্ধে জ্ঞান থাকা একান্ত প্রয়োজনীয়। জলবায়ু সম্বন্ধে বুঝিতে হইলে প্রতিদিনের আবহাওয়া পর্যবেক্ষণ এবং আবহবিদ্যা ( Climatology ) আয়ত্ত করা দরকার। অপর পক্ষে, পৃথিবীর বিভিন্ন প্রাকৃতিক সম্পদের প্রকৃত অর্থনৈতিক ব্যবহার সম্বন্ধে জানিতে হইলে অর্থনীতির মূলসূত্রগুলি সম্বন্ধে সাধারণ জ্ঞান থাকা একান্ত প্রয়োজন। ফলিত অর্থনীতির সঙ্গে অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোলের অনেক বিষয়ে সম্পর্ক আছে। অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোলের কার্যকারণ বিশ্লেষণে অর্থনীতির বহু সুপরিচিত সংজ্ঞারও প্রয়োজন হয়। আবার বহু অর্থনৈতিক

মানচিত্র, যাহা অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোলের অপরিহার্য অঙ্গ তাহাও ফলিত অর্থনীতির বিশ্লেষণের জন্য প্রয়োজন হয়।

**প্রয়োজনীয়তা**—বর্তমান জগতে সাধারণ মানুষও ক্রমশঃ পৃথিবীর রাজনৈতিক ও অর্থনৈতিক-ঘটনাগুলি সম্পর্কে সচেতন হইয়া উঠিতেছে। কর্তব্যপরায়ণ নাগরিক হইতে হইলে আজ ভূগোল সম্বন্ধে জ্ঞান লাভ করা একান্ত প্রয়োজন। ভারতের যে নাগরিক ভাক্রা অথবা ভিলাই সম্পর্কে ভালভাবে অবগত নহেন তাহার প্রকৃত কর্তব্যনিষ্ঠ ও সচেতন নাগরিক হইবার যোগ্যতা যথেষ্ট নহে। সমগ্র পৃথিবীতে আজ নানা অর্থনৈতিক ও রাজনৈতিক পরিবর্তন ঘটিতেছে। কত নূতন স্বাধীন রাজ্যের জন্ম হইতেছে। এই চলমান জগতকে বুঝিতে হইলে 'অর্থনৈতিক ও বাণিজ্যিক ভূগোল' পাঠ করা প্রয়োজন।

# সম্পদ চর্চা

[ RESOURCE ASPECTS—NATURAL, HUMAN, CULTURAL ]

## Q. 3. Define and classify resource.

**[ সম্পদের সংজ্ঞা দাও এবং উহার শ্রেণীবিভাগ কর। ]**

**সম্পদ কি ও কয় প্রকার**—ব্যাপক অর্থে সম্পদ ( resource ) বলিতে আমরা কোন বস্তু বা কোন গুণকে অথবা উভয়ের সমন্বয়কে বুঝি অর্থাৎ সম্পদ এমন কিছু যাহার দ্বারা কোন বিশেষ উদ্দেশ্য সাধন করা সম্ভব হয় অথবা কোন চাহিদা মিটানো যায়। অধ্যাপক জিমারম্যানের ( Zimmermann ) মতে, সম্পদ কোন একটা বস্তুবিশেষ নহে। বস্তুতঃ উহার কার্যকারিতাই হইল সম্পদ। অর্থনীতিতে যেমন বলা হয় যে অর্থ কি—না অর্থ যাহা করে অর্থাৎ যে কার্য করে তাহাই হইল অর্থ সম্পদের ক্ষেত্রেও ঠিক তাই। খনির মধ্যের কয়লা অথবা নদীতে প্রবাহিত জল যতক্ষণ না মানুষের কাজে লাগিতেছে, যতক্ষণ না তাহার দ্বারা কোন অভাব মিটিতেছে বা উদ্দেশ্য সাধিত হইতেছে ততক্ষণ তাহাকে বড় জোর "সম্ভাব্য সম্পদ" আখ্যা দেওয়া যাইতে পারে—সম্পদ বলা চলে না।

সম্পদ তিন প্রকার—প্রাকৃতিক, মানবিক ও সাংস্কৃতিক। জল, বায়ু, সূর্যকিরণ, নদী, খনিজ, অরণ্য সম্পদ, মাটি প্রভৃতি হইল প্রাকৃতিক সম্পদ। তেমনই জনসংখ্যা, মানুষের গুণাগুণ ও ঘনবসতি হইল মানবিক সম্পদের মাপকাঠি। আর সাংস্কৃতিক সম্পদ এই দুইয়ের সহযোগিতায় গড়িয়া উঠে ( culture is a joint product of man and nature )। যথা—রানীগঞ্জে মাটির নীচে কয়লা ছিল ; ইহা প্রাকৃতিক সম্পদ। কাছেই বনে জঙ্গলে বাস করিত আদিবাসীরা ; ইহা মানবিক সম্পদ। আর এই দুইয়ের সহযোগিতায় গড়িয়া উঠিল রেলপথ, রাস্তা, বড় বড় শহর, কলকারখানা, সভ্যতা, আধুনিকতা। ইহাকে বলা হয় সাংস্কৃতিক সম্পদ।

সাধারণ অর্থে সম্পদকে আমরা নিম্নলিখিতভাবে ভাগ করিতে পারি—

*সম্পদ ( Resource )




* জিমারম্যানের মতে অবশ্য "সম্পদ" কোন বস্তু নহে, বস্তুর কার্যকারিতা মাত্র।

মানুষের কার্যকারিতার ফলেই সম্পদের সৃষ্টি হয়, রক্ষা হয় এবং ক্ষয় হয়। তাই সংরক্ষণের ( conservation ) দৃষ্টি লইয়া সম্পদ ( সম্ভাব্য ) ব্যবহার করা উচিত।

**Q. 4. Analyse the functional theory of resource and indicate the modern trends in resource development.**

( Burdwan B. Com 1965 & C. U. B. Com Part I 1962 )

**[ সম্পদের কার্যকারিতা তত্ত্ব ব্যাখ্যা কর এবং সম্পদ উন্নয়নের আধুনিক ধারা বর্ণনা কর। ]**

**সম্পদের কার্যকারিতা তত্ত্ব** ( Functional or Operational theory of resource )—সভ্য মানুষের ক্রমবর্ধমান চাহিদা মিটাইবার জন্য প্রাকৃতিক ও মানবিক সম্পদের ভূমিকা অত্যন্ত মৌলিক। মৌল সম্পদ দুই প্রকার; যথা—প্রাকৃতিক ও মানবিক। সংস্কৃতিকে উদ্ভূত সম্পদ বলা যাইতে পারে। মানুষের সর্বোত্তম সম্পদ তাহার জ্ঞানবুদ্ধি। বিখ্যাত দার্শনিক মিচেল বলেন—"জ্ঞান সর্বশ্রেষ্ঠ সম্পদ; কারণ ইহা অপর সকল সম্পদের জন্মদাতা।" প্রকৃত পক্ষে সম্পদ কিভাবে সৃষ্ট হয়? মানুষ তাহার জ্ঞানবুদ্ধি আদি গুণাবলীর দ্বারা নিজের ভালোভাবে বাঁচিবার আকাংখা পূরণ করিতে চায় এবং সে বিপুল প্রাকৃতিক সম্পদের ভাণ্ডারকে নিজের কাজে লাগাইতে সচেষ্ট হয়। সুতরাং সম্পদের ব্যবহারিক বা কার্যকারিতা তত্ত্ব বুঝিতে হইলে মানুষ আর প্রকৃতির মধ্যে প্রাচীনকাল হইতে আজ পর্যন্ত যে সহযোগিতার সম্পর্ক গড়িয়া উঠিয়াছে সে বিষয় জানা দরকার।

আজ হইতে পঞ্চাশ হাজার বছর আগে মানুষ পশুর পর্যায়ভুক্ত ছিল। মানুষ ও পশুর মধ্যে একমাত্র মৌলিক প্রভেদ এই ছিল যে মানুষের বুদ্ধি ছিল অনেক বেশি। মানুষ যখন পশুর পর্যায়ে ছিল তখন তাহার জিনিসপত্রের প্রয়োজন ছিল খুব কম এবং সেই জিনিসের চাহিদা মিটাইবার ক্ষমতাও ছিল খুব কম। তখন মানুষ প্রকৃতির বিপুল সম্পদের অতি সামান্যই ব্যবহার করিতে পারিত। খনিজ তৈলের ঝর্ণা বহিয়া যাইত। মাটির উপরেই কয়লা এবং প্রায় খাঁটি তামা পাওয়া যাইত। কিন্তু এই সম্পদ মানুষ তখন ব্যবহার করিবার বিষয় কিছুই জানিত না। সুতরাং তখনকার মানুষ কোনক্রমে জীবনধারণ করিত মাত্র।

তাহার পর ক্রমশঃ মানুষ তাহার উর্বর মস্তিষ্ককে কাজে লাগাইয়া প্রথমে অন্যান্য প্রাণীর উপরে এবং পরে প্রায় সমগ্র প্রকৃতির উপর আপন আধিপত্য বিস্তার করিল। তাহার নিকট প্রাকৃতিক সম্পদের তাৎপর্য সম্পূর্ণ বদলাইয়া গেল। প্রাকৃতিক সম্পদের সংজ্ঞা দিতে গিয়া বিখ্যাত অর্থনীতিবিদ ও ভৌগোলিক অধ্যাপক জিমারম্যান বলিয়াছেন—"প্রকৃতিদত্ত যে সকল জিনিস হইতে তাহারা প্রাণী-অস্তিত্ব মাত্র রক্ষা

করিয়া থাকে ( অর্থাৎ যাহা মানুষ নিজ প্রচেষ্টায় প্রকৃতি হইতে উৎপন্ন করে ) সেইগুলিকে প্রাকৃতিক সম্পদ বলা যাইতে পারে।" এবং প্রকৃতির মধ্যে যে সকল শক্তি মানুষের সম্পদ ব্যবহারের পথে বাধা সৃষ্টি করে সেগুলিকে প্রাকৃতিক প্রতিবন্ধকতা ( natural resistance ) বলা যায়।

আমরা সাধারণতঃ মনে করিয়া থাকি যে কেবল প্রাকৃতিক সম্পদ হইতেই আমরা আমাদের অভাব মিটাইয়া থাকি; কিন্তু জিমারম্যান বলেন যে, আমাদের চাহিদা কতটা পূর্ণ হইবে তাহা নির্ভর করে প্রাকৃতিক সম্পদ এবং প্রাকৃতিক বাধা এই উভয়ের উপরে। অর্থাৎ কোন অঞ্চলের অধিবাসিরা অর্থনৈতিক দিক দিয়া কতটা উন্নতি করিতে পারিবে তাহা নির্ভর করে ঐ অঞ্চলের কতটা প্রাকৃতিক সম্পদ আছে এবং সেই সম্পদের সম্যক্ ব্যবহারের পথে কতটা বাধা আছে তাহার উপরে। সাধারণতঃ দেখা যায় যে, পার্বত্য অঞ্চলের অধিবাসিদের তুলনায় মালভূমির অধিবাসিদের খনিজ সম্পদ আহরণ ও ব্যবহার করিবার সুযোগ সুবিধা অনেক বেশি। মরুঅঞ্চলের অধিবাসদের তুলনায় নদী উপত্যকার অধিবাসিরা মৃত্তিকা সম্পদকে কাজে লাগাইবার সুযোগ পায় অনেক বেশি।

বর্তমান যুগে পাশ্চাত্ত্যদেশগুলিতে মানুষ বস্তুতান্ত্রিক সভ্যতার চরম শিখরে আরোহণ করিয়াছে। মানুষের প্রয়োজন বাড়িয়াছে, তাহার সৃষ্টি করিবার ক্ষমতাও বাড়িয়াছে এবং তাহার কৃষ্টিও খুব উন্নত হইয়াছে। সে পৃথিবীর সকল প্রান্তে ছড়াইয়া পড়িয়াছে। সে জল, স্থল এবং বাতাসকে যথাযথরূপে আপনার প্রয়োজন মিটাইবার কাজে নিয়োগ করিয়াছে। ইহার ফলে মানব সভ্যতা খুব আগাইয়া গিয়াছে একথা যেমন সত্য, তেমন মানুষ প্রকৃতির অনেক ক্ষতিসাধন করিয়াছে ইহাও সত্য। মানুষের কার্যকারিতার ফলে কোথাও তৃণভূমির স্থানে নগরী ও কৃষিক্ষেত্র স্থাপিত হইয়াছে, আবার কোথাও মরুপ্রায় ভূমিরও সৃষ্টি হইয়াছে। ইতিহাসে আমরা দেখিতে পাই যে যুগে যুগে সভ্যতার উত্থান ও পতন ঘটিয়াছে, কিন্তু মোটের উপর সম্পদের সম্যক্ ব্যবহারের দৃষ্টিতে দেখিলে একথা স্বীকার করিতেই হয় যে মানব সভ্যতার অগ্রগতি ক্রমশঃই ত্বরান্বিত হইতেছে।

**Q. 5. Write a note on Flow and Fund resources. Give suitable examples.**

**[ প্রবাহমান ও গচ্ছিত সম্পদ সম্পর্কে লিখ। উপযুক্ত উদাহরণ দাও। ]**

**প্রবাহমান ও গচ্ছিত সম্পদ**—মানুষ সম্পদকে কাজে লাগাইয়া তাহার কৃষ্টির ( culture ) উন্নতি বিধান করিতে সর্বদাই সচেষ্ট রহিয়াছে। কিন্তু তাহার অসুবিধা অনেক; কতকটা অসুবিধা তাহার বুদ্ধির দোষে হয় আবার কতকটা অসুবিধা প্রকৃতির নিয়মে হয়। যে সকল প্রাকৃতিক সম্পদ মানুষ কাজে লাগাইতে চায়

তাহাদের মধ্যে কতকগুলির সরবরাহ কখনও শেষ হইবার নহে ; যথা—সূর্যকিরণ, জলপ্রপাতের জল, কিংবা বৃষ্টির ধারা। এগুলিকে আমরা **প্রবাহমান সম্পদ** ( Flow resource ) বলিতে পারি। আবার কতকগুলি সম্পদ আছে যেগুলি সহজেই শেষ হইয়া যায় বটে, কিন্তু শীঘ্রই আবার তাহাদের পাওয়া যায় (renewable at short interval )—এগুলিও প্রবাহমান সম্পদ ( যথা—গাছ, মাটি ) ; তবে এগুলির ব্যবহার সম্বন্ধে খুব সাবধান হওয়া দরকার। গাছ কাটিয়া ফেলিলে বৃষ্টির জলে মাটি ধুইয়া যায় ; সে মাটি আর ২।৪ হাজার বছরের আগে সৃষ্টি হয় না। সুতরাং মাটি ও অরণ্য সংরক্ষণ করা ( conservation ) খুব দরকার।

কতকগুলি সম্পদ খুব তাড়াতাড়ি ক্ষয় হয় ; যথা—কয়লা, খনিজ তৈল, স্বাভাবিক গ্যাস প্রভৃতি। এবং এগুলি কয়েক লক্ষ বছরের মধ্যে আবার পাওয়া যাইবে না। কোটি কোটি বৎসরে কয়লা সঞ্চিত ও অঙ্গারীভূত হয়। সুতরাং এগুলি যেন ব্যাঙ্কে জমা রাখা টাকার মত—তুলিলেই শেষ হইয়া যায়। তাই ঐগুলিকে **গচ্ছিত সম্পদ** ( Fund resource ) বলা হয়। এগুলিকে ব্যবহারের সময় অত্যন্ত সতর্কতা অবলম্বন করা দরকার যেন এগুলি—(১) অপ্রয়োজনীয়ভাবে অথবা বিকল্প ব্যবহার যোগ্য উপযুক্ত দ্রব্য থাকা সত্ত্বেও খরচ করা হয় না ; (২) অপচয় না হয় ; (৩) ভবিষ্যতের দিকে দৃষ্টি রাখিয়া খরচ করা হয়।

আবার কতকগুলি সম্পদ আছে যেগুলি খনি হইতে আর পাওয়া না গেলেও পৃথিবী হইতে নিঃশেষ হইয়া যায় না ; যথা—লৌহ ও তাম্র। এগুলি ভাঙ্গিয়া গেলে গালাইয়া আবার ব্যবহার করা যায়। ইহাদের ব্যবহার আবর্তমানের নিয়মানুসারে চলে। ইহাদের ক্ষয় খুব কম। পারমাণবিক ইন্ধনগুলি ধাতুজাত বটে তবু উহাদের যোগান অফুরন্ত। মানুষের বৈজ্ঞানিক বুদ্ধি ও প্রয়োগ বিদ্যার ফলে ক্রমশঃ সকল প্রকার পরমাণুই শক্তি উৎপাদনের কাজে লাগিবে তাহাতে কোন সন্দেহ নাই।

**√Q. 6. Explain fully, the concept of conservation of resources** ( C. U. 1962 )

**[ সম্পদের সংরক্ষণ তত্ত্বের ব্যাখ্যা কর। ]**

**Or,……"the fundamental issue of conservation is the proper rate of exploitation and utilization of resources"**

( Burdwan B. Com. 1965 )

**সম্পদের সম্যক ব্যবহার ও সংরক্ষণ**—বিশিষ্ট অর্থনীতিবিদ্ ও ভৌগোলিক ক্রেগ ডানকান "সংরক্ষণকে" ( conservation ) এইভাবে ব্যাখ্যা করিয়াছেন—সম্পদকে এমন ভাবে ব্যবস্থাপন করিতে হইবে যাহাতে উহার দ্বারা মানুষের চাহিদা সর্বাপেক্ষা অধিক পরিমাণে মিটিতে পারে।" সুতরাং সম্পদ সংরক্ষণ ( resource

conservation ) বলিতে আমরা এই বুঝি যে এমন কি বর্তমানের চাহিদার ( wants ) কিছুটা অপূর্ণ রাখিয়াও ভবিষ্যতের জন্য সাবধানে ব্যবস্থা অবলম্বন করা দরকার।

প্রাচীন যুগে মানুষ যখন কিছু কিছু যন্ত্রাদি উদ্ভাবন করিল তখন ঐ সকল যন্ত্রের যথেচ্ছ ব্যবহারের দ্বারা প্রাকৃতিক সম্পদের যথেষ্ট ক্ষতি করিতে লাগিল। কুঠার দ্বারা অরণ্য ছেদন করিয়া—এমনকি পাহাড়ের গায়েও লাঙ্গল চালাইয়া সে ফসল উৎপন্ন করিল। ইহাতে সাময়িক ভাবে পণ্যের চাহিদা কিছু পরিমাণে মিটিল বটে কিন্তু পরবর্তীকালে অরণ্য ও মৃত্তিকার ক্ষয়ের ফলে বহুদেশে বন্যা, অনাবৃষ্টি প্রভৃতি কুফল দেখা যাইতে লাগিল। বুদ্ধিমান মানুষ তখন বুঝিল কি ভুল সে করিয়াছে। সুতরাং, সে সম্পদ সংরক্ষণের জন্য আইন করিল, শিক্ষার ব্যবস্থা করিল এবং সম্পদের ক্ষয় নিবারণের জন্য সাধ্যমত সকল ব্যবস্থা গ্রহণ করিল।

সংরক্ষণের কথা আলোচনা করিলে মনে হয় যে ব্যবসায়িক স্বার্থ এবং জাতীয় তথা মানবিক স্বার্থের মধ্যে একটা মূলগত সংঘাত রহিয়াছে। অবশ্য একথা সত্য যে বর্তমান জগতে বড় বড় কোম্পানীগুলি ( যাহাদের কোন সম্পদ ব্যবহারের জন্য দীর্ঘ মেয়াদী ইজারার ব্যবস্থা পাওয়া আছে ) সম্পদ সংরক্ষণের জন্য কিছু পরিমাণে যত্নবান ; কিন্তু ইহা ঠিক সংরক্ষণ ব্যবস্থা নয়, কারণ সংরক্ষণ ব্যবস্থায় কোম্পানী সুলভ মুনাফা-লাভের স্থান নাই। সুতরাং সম্পদ সংরক্ষণ কেবল রাষ্ট্রই ভালভাবে করিতে পারে, অবশ্য এই রাষ্ট্র যদি প্রকৃত কল্যাণব্রতী রাষ্ট্র হয় এবং সেই রাষ্ট্রের লোকেরা যদি প্রকৃত সম্পদ সচেতন হয় তবেই।

## প্রাকৃতিক সম্পদ ( Natural Resource )

**Q. 7. What is conservation of resource? Write brief notes on conservation of forest, soil, water and coal.**

**[ সম্পদের সংরক্ষণ বলিতে কি বুঝ? অরণ্য, মাটি, জল এবং কয়লা সংরক্ষণ সম্পর্কে সংক্ষেপে লিখ। ]**

প্রাকৃতিক সম্পদের যোগান অনেকক্ষেত্রেই অফুরন্ত নহে। তাই উহাদের ব্যবহার সাবধানে করা উচিত যাহাতে—অপচয় না হয়, ভবিষ্যতের প্রয়োজনের কথা ভাবিয়া বর্তমানে বরং একটু অসুবিধাও সহ্য করা হয় এবং ঠিক যেটুকু দরকার তাহার বেশি যেন সম্পদের ক্ষয় না হয়। এজন্য সকল উন্নত দেশের সরকার সংরক্ষণ আইন প্রণয়ন করিয়া থাকেন। কিন্তু শুধু আইনে সকল কাজ হয় না। এজন্য সম্পদ সংরক্ষণের চেতনাবোধ ও শিক্ষার প্রয়োজন।

(১) **অরণ্য সংরক্ষণ**—অরণ্য এমন একটি প্রাকৃতিক সম্পদ যাহার ক্ষয় নাই ;

কিন্তু মানুষের হঠকারিতার ফলে এই অরণ্যও শেষ হইয়া যায় এবং তাহার ফলে প্রকৃতির রাজ্যে বিপর্যয় দেখা দেয়। ভূমিক্ষয়, বন্যা, অনাবৃষ্টি এ সকলই অরণ্যনাশের পরোক্ষ ফল। বর্তমান যুগের মানুষ অরণ্য সংরক্ষণের প্রয়োজনীয়তা সম্পর্কে অনেকটা সচেতন হইয়াছে বলা চলে। অরণ্য সংরক্ষণের দুটি দিক যথা—(ক) অরণ্য ছেদন বন্ধ করা বা নিয়ন্ত্রণ করা এবং অরণ্য রক্ষার জন্য দাবানল নির্বাপক বাহিনী গঠন করা এবং (২) অরণ্যরোপণ করিয়া নূতন অরণ্য সৃষ্টি করা এবং ক্ষয়িষ্ণু অরণ্যের উন্নতি বিধান করা। এই দুইই রাষ্ট্রের কর্তব্য। যুক্তরাষ্ট্র, জার্মানী প্রভৃতি দেশে অরণ্য সংরক্ষণের ব্যবস্থা খুব সুন্দর। ভারতে এখনও অরণ্যরোপণ অপেক্ষা ছেদন দ্রুততর এবং রক্ষণের ব্যবস্থাও তেমন ভাল নহে। বন্যপ্রাণী সংরক্ষণও যথেষ্ট আশাপ্রদ নহে।

(২) **মাটি সংরক্ষণ**—মাটি প্রকৃতির একটি মৌলিক দান। কিন্তু এই মাটি যাহা হাজার হাজার বৎসর ধরিয়া সৃষ্টি হইয়াছে তাহা মানুষের নির্বুদ্ধিতার ফলে মাত্র কয়েক বৎসরে জলের সঙ্গে ধুইয়া যাইতে পারে বা হাওয়ায় উড়িয়া যাইতে পারে। ইহার নাম ভূমিক্ষয় ( Soil erosion )। এই ভূমিক্ষয় রোধ করা মোটেই সহজ নয়। প্রধানতঃ ঢালভূমিতেই ভূমিক্ষয় অধিক হয়। উপরের মাটি সবচেয়ে উর্বর। উহা জৈব পদার্থে সমৃদ্ধ কিন্তু এই মাটি বর্ষার জলে ধুইয়া খাল নালা দিয়া চলিয়া যাইতে পারে। ভূমি সংরক্ষণের দুটি দিক আছে—প্রথমতঃ, গুড়ির বাঁধ বা ঢাল দিয়া অথবা বৃক্ষরোপণ করিয়া ভূমিক্ষয় রোধ করা যায়। এবং দ্বিতীয়তঃ, ভূমির উর্বরতা রক্ষণ করার জন্য শস্যাবর্তন প্রথার প্রচলন এবং প্রচুর পরিমাণে জৈব ও রাসায়নিক সার দেওয়া প্রয়োজন। ইহা ছাড়া সেচের জল হইতে মাটিতে যে ক্ষার জমে তাহাও ধুইয়া বাহির করিয়া দেওয়া আবশ্যক।

(৩) **জল সংরক্ষণ**—পৃথিবীর সকল দেশে বৃষ্টিপাত সমান নহে। আসামে এবং উত্তর ব্রেজিলে সুপ্রচুর বৃষ্টি হয় কিন্তু আরব দেশে বৃষ্টি খুব কম। যে সকল দেশে বৃষ্টি খুব কম অথবা বৃষ্টির অনিশ্চয়তা খুব বেশি বা বৃষ্টি মাত্র কোন একটি ঋতুতেই হয়, বৎসরের অন্য সময় হয় না—সে সকল দেশে বৃষ্টির জল, নদীর জল, ভূনিম্নের জল, এমন কি প্রতিটি শিশির বিন্দুর সদ্ব্যবহার করার প্রয়োজন হইতে পারে। জল সংরক্ষণের বিষয়ে ইস্রায়েল একটি আদর্শ দেশ। এই অনাবৃষ্টির দেশে ইসরায়েলীরা জমিতে সোনা ফলাইয়াছে। জল সংরক্ষণের জন্য যে সকল ব্যবস্থা সাধারণতঃ উন্নত দেশগুলিতে করা হয় তাহা হইল—(ক) নদীর উচ্চপ্রবাহে বাঁধ দিয়া বর্ষার বাড়তি জল হ্রদের আকারে ধরিয়া এবং তাহা হইতে বিদ্যুৎ, সেচ, নৌবাহনাদির ব্যবস্থা করা (খ) খালের পরিবর্তে নলের সাহায্যে জমিতে সেচ দেওয়া ( Sprinkler irrigation )—ইহাতে অনেক বেশি জমিতে সেচ দেওয়া

যায় কারণ জলের অপচয় খুব কম হয়। (গ) ভূনিম্নে যাহাতে অধিক জল প্রবেশ করে তাহার জন্য নানাপ্রকার ব্যবস্থা অবলম্বন করা দরকার।

(৪) **কয়লা সংরক্ষণ**— কয়লা শিল্পসভ্যতার নিত্যপ্রয়োজনীয় বস্তু অথচ পৃথিবীর খুব কম দেশেই যথেষ্ট কয়লা আছে এবং খনির কয়লা তাড়াতাড়ি ফুরাইয়া যাইবারও সম্ভাবনা। তাহা ছাড়া ভারত, জাপান প্রভৃতি যে সকল দেশে ভাল কয়লার যোগান খুব কম সে সকল দেশে সংরক্ষণ ব্যবস্থা খুব জোরদার করা দরকার। কয়লা সম্পদ সংরক্ষণের জন্য নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করা যাইতে পারে, যথা—

(ক) কয়লার খনিতে যন্ত্রের সাহায্যে কয়লা কাটা এবং বালিদ্বারা গর্ত ভরাট করা। (খ) নিম্ন ও মধ্যম শ্রেণীর কয়লা ধুইয়া অনেকটা ছাইমুক্ত করিয়া ভাল কয়লার সংগে মিশাইয়া ধাতু শিল্পে কাজে লাগানো। (গ) রেলপথ বৈদ্যুতিকরণ করা। ইহার ফলে কয়লা হইতে উৎপন্ন বিদ্যুৎ কাজে লাগে এবং কয়লার অপচয় কম হয়। (ঘ) উপজাত দ্রব্য কাজে লাগানো।

**Q. 8. Give a brief account of the growing resource consciousness in modern world.**

**[ আধুনিক জগতে সম্পদ-চেতনা বিকাশের বর্ণনা দাও। ]**

আমাদের এই পৃথিবী প্রাকৃতিক সম্পদে ভরা। এই সম্পদ আহরণ করিয়া এবং তাহা শিল্পে কাজে লাগাইয়া আজ মানুষ বস্তুবাদী জগতে অতি উচ্চ স্থানের অধিকারী হইতে পারিয়াছে। কিন্তু চিরকাল এমন ছিল না। আদিম যুগে বন্য মানুষ অরণ্যের অন্যান্য পশুর মতই দুর্গত জীবন যাপন করিত। ক্রমশঃ সভ্যতার বিকাশের ফলে এক শ্রেণীর বুদ্ধিমান লোকের অনেক সুখ-সুবিধা হইল। তাহারা ক্রীতদাস বা সার্ফদের জমিতে খাটাইয়া নিজেরা প্রচুর ফসল ঘরে তুলিত কিন্তু দরিদ্রের কষ্টের সীমা ছিল না। পৃথিবীর সকল দেশেই মধ্যযুগে এইরূপ অবস্থা ছিল।

ইহার পরের যুগ দেশ আবিষ্কার এবং বিজ্ঞানের জয়যাত্রার যুগ। কলম্বস এবং আমেরিগো ভেসপুচি দক্ষিণ ও উত্তর আমেরিকা আবিষ্কার করিলেন। ট্যাসম্যান ও কুক খুঁজিয়া বাহির করিলেন অষ্ট্রেলিয়া মহাদেশ। নূতন পৃথিবীতে সস্তায় উর্বর জমি এবং প্রচুর খনিজ সম্পদ মিলিল। কিছুকাল পরে একের পর এক আশ্চর্য বৈজ্ঞানিক আবিষ্কার সুরু হইল। কাপড় বোনার কল, লৌহ গলাইবার চুল্লী, ষ্টিম ইন্‌জিন এবং বিদ্যুতের প্রবর্তনে মনুষ্য সমাজের রূপ বদলাইয়া গেল।

যে সকল জিনিস পূর্বে অবহেলিত হইত তা সম্পদের মর্যাদা লাভ করিল। ভয়াবহ ও সুন্দর জলপ্রপাত হইতে বিদ্যুৎশক্তি উৎপন্ন হইল, মাটির বহু নীচে হইতে প্রাণদায়িনী সেচের জল, গ্যাস এবং খনিজ তৈল বাহির করা হইল। দেশে দেশে স্বাধীন ব্যবসার প্রসার হইতে লাগিল। সমৃদ্ধির বান ডাকিল।

ইতোমধ্যে ১৯১৪—১৮ এবং ১৯৩৯—৪৫ সালে দুইটি বিশ্বযুদ্ধ হইয়া গেল। এই দুই যুদ্ধে সাবমেরিণের উৎপাতে সমুদ্রপথে বাণিজ্য করা খুবই দুঃসাধ্য হইয়া উঠে। ফলে মানুষ আরও সম্পদ সচেতন হয়। যুদ্ধের সময় প্রাকৃতিক এবং মানবিক সম্পদের যত ব্যাপক এবং নিবিড় ব্যবহার হয় অন্য সময় তাহা হয় না। কারণ, আধুনিক যুদ্ধে অসংখ্য প্রকার কাঁচামাল প্রয়োজন হয়। খাদ্য উৎপাদন নিবিড়তর করিবার প্রয়োজন দেখা দেয়। সিরিয়ার মরুপ্রান্তরে লক্ষ লক্ষ বৃটিশ, মার্কিন, ভারতীয়, অষ্ট্রেলিয় ও নিউজিলণ্ডীয় সৈন্যদের জন্য তাজা সবজী ফলানো হইল। হাইড্রোপনিক্স বা মাটি বিনা চাষ-প্রথা প্রবর্তন হইল। জাপানীরা মালয় ও ইন্দোনেশিয়া অধিকার করিয়া লওয়ার ফলে ভারতে ও অন্যত্র টিন এবং রবারের অভাব দেখা দিল। তখন কৃত্রিম বস্তুর ব্যবহার বৃদ্ধি পাইল। যুদ্ধের পরের যুগে কৃত্রিম রবারের ব্যবহার স্বাভাবিক বৃক্ষজ রবারের ব্যবহার অপেক্ষা অনেক বেশি বৃদ্ধি পাইল।

আর্থিক চিন্তার ক্ষেত্রেও সম্পদ চেতনা নূতনভাবে দেখা দিল। ধনবাদী অর্থব্যবস্থার মধ্যেও মার্শাল, পিগু এবং কীনস রাষ্ট্রকর্তৃক সম্পদ নিয়ন্ত্রণের পক্ষে মত দিলেন। মার্কসবাদী দেশগুলিতে সকল শিল্প ও প্রাকৃতিক সম্পদ রাষ্ট্রের নিয়ন্ত্রণে আসিল। কারণ সম্পদ ক্ষয়িষ্ণু। অত্যন্ত সাবধানতার সংগে জল সম্পদ, বনসম্পদ, কয়লা, পেট্রোলিয়ম প্রভৃতি সম্পদ ব্যবহার করা দরকার। নচেৎ প্রয়োজনের সময় প্রাকৃতিক সম্পদের অভাব ঘটিতে পারে। আবার অনেক সম্পদ; যথা—বন, মাটি ও পশুপাখী পরস্পর নির্ভরশীল। অত্যন্ত সূক্ষ্ম উহাদের ভারসাম্য। মানুষের অতিমুনাফাবাজীর জন্য বা লোভের জন্য একটি জাতির ভবিষ্যৎ হয়ত অন্ধকার হইয়া যাইতে পারে। অনেক দেশেই সাম্রাজ্যবাদী শোষণের ফলে প্রাকৃতিক সম্পদের অযথা অপচয় হইয়াছে—ভারতের উৎকৃষ্ট কয়লা এইভাবে অনেক অপচয় হইয়াছে। তাই আজ সকল দেশের মানুষ প্রাকৃতিক সম্পদ সম্পর্কে সচেতন হইয়া উঠিয়াছে।

বর্তমান যুগে উন্নতিশীল দেশগুলিকে পরিকল্পনার মাধ্যমে উন্নত করার প্রয়াস দেখা দিয়াছে। এই পরিকল্পনার পূর্বে সম্পদের মূল্যায়ন প্রয়োজন। কোন দেশে যদি প্রচুর পরিমাণে লৌহ থাকে তবে তাহা রপ্তানি করিয়া প্রচুর বৈদেশিক মুদ্রা অর্জন করা যায়। ভারত এখন তাহাই করিতেছে। ভারতে বর্তমানে ২১০০ কোটি টনে উৎকৃষ্ট এবং সর্বপ্রকার ধরিলে ৮৫০০ কোটি টনে আকরিক লৌহ আছে। অথচ আভ্যন্তরীণ প্রয়োজন মাত্র বৎসরে দেড় কোটি টনে। বৈদেশিক মুদ্রা আহরণের এইরূপ সুযোগ অনেক দেশেরই আছে। এই সকল সম্পদকে কাজে লাগাইয়া মানুষ জীবনধারণের মান উন্নত করিবার চেষ্টা করিতেছে।

**Q. 9. What is "new attitude to resources"? Give the historical background of this new resource consciousness.**

**[ "সম্পদের প্রতি নূতন আচরণ" কাহাকে বলে? নূতন সম্পদ চেতনাবোধের ঐতিহাসিক ধারার ব্যাখ্যা কর। ]**

মানুষের সম্পদ চেতনা—পৃথিবীতে লোকসংখ্যা যখন কম ছিল এবং প্রাকৃতিক সম্পদ ছিল সেই তুলনায় অফুরন্ত তখন সম্পদের ব্যবহার সম্পর্কে মানুষ তেমন সচেতন ছিল না। কিন্তু প্রয়োজনের তাগিদে মানুষ ক্রমশঃ প্রাকৃতিক সম্পদ সম্পর্কে সচেতন হইয়াছে। সম্পদ সংরক্ষণের ( conservation ) প্রয়োজনীয়তাও তাই দেখা দিয়াছে। এই সম্পদ চেতনার কারণ হইল—

(১) পৃথিবীতে নূতন উপনিবেশ স্থাপনের সম্ভাবনা এখন খুব কম। মধ্য আফ্রিকা, রাশিয়া, কানাডা, ব্রেজিল, অষ্ট্রেলিয়া, নিউজিল্যাণ্ড প্রভৃতি মাত্র কয়েকটি দেশ ছাড়া আর কোথাও এখন আবাদযোগ্য পতিত জমি নাই বলিলেই হয়। সুতরাং, ভূমিসম্পদের যাহাতে অপচয় না হয়, যাহাতে উহার আরও নিবিড় ব্যবহার হয় সে প্রয়োজনীয়তা দেখা দিয়াছে।

(২) তিরিশ দশকের মন্দা এবং যুক্তরাষ্ট্রে ব্যাপক বেকার সমস্যার ফলে সমগ্র বিশ্বে সম্পদ ব্যবহারের বিষয়ে সরকারী নিয়ন্ত্রণের প্রয়োজনীয়তা ক্রমশঃ অনুভূত হইতে থাকে।

(৩) বিগত দুই বিশ্বযুদ্ধের ফলে জাতীয়তাবাদী চেতনার সংগে সম্পদ চেতনা যুক্ত হয়। বর্তমানে ঠাণ্ডা লড়াইয়ের ফলে ও সম্পদ চেতনা অর্থনৈতিক জাতীয়তাবাদের সংগে যুক্ত হইয়াছে।

(৪) সমাজতন্ত্রী দেশগুলিতে সরকার দেশের সম্পদ কাজে লাগাইবার ভার স্বহস্তে গ্রহণ করিয়াছেন। এমনকি ধনবাদী দেশগুলিতেও মৌলিক সম্পদ সংরক্ষণের ব্যাপারে সরকারগুলি সজাগ হইয়া উঠিয়াছে। ব্যবসায়ীরাও ক্রমশঃ সম্পদ-সচেতন হইতেছেন।

**Q. 10. What is the difference between physical presence and actual availabilities of resource? Is the distribution of natural endowment uniform all over the world?**

**[ সম্পদের অবস্থিতি এবং প্রাপ্তিযোগ্যতার মধ্যে পার্থক্য কি? সারা পৃথিবীতে প্রকৃতির দান কি এক রকম? ]**

সমস্ত প্রকার সম্পদ, তাহা প্রাকৃতিক বা মানবিক যাহাই হউক, সকলই প্রকৃতির দান। প্রকৃতি যেখানে যাহা দিয়াছে তাহাই মানুষ ভোগ করে। কোথায় ভাল জমি বা কয়লার খনি বা জলশক্তি পাওয়া যাইবে তাহা প্রকৃতিই ঠিক করে,

মানুষ নহে। যে সকল অঞ্চলে জলবায়ু এবং ভূপ্রকৃতি সুবিধাজনক কেবল সেই সকল স্থানেই প্রচুর কর্মী বা শ্রমিক পাওয়া যায়।

পৃথিবীর সর্বত্র প্রাকৃতিক সম্পদ একপ্রকার নহে। কোথাও কম, কোথাও বেশি। কোনখানে জমি বেশি উর্বর, কোথাও জলবায়ু ফসল চাষের পক্ষে ভাল, কোথাও বা ভাল নহে। পৃথিবীর মোট স্থলভাগের এক তৃতীয়াংশের কিছু বেশি মাত্র চাষের যোগ্য। ব্যাপক অঞ্চল জুড়িয়া অনুর্বর বালুকাময় বা প্রস্তরময় মরুপ্রান্তর বা বরফে ঢাকা জমি অথবা সুউচ্চ পর্বতমালা বিরাজমান। কোথাও একটু ভাল চাষের জমি নাই; আবার কোন দেশে লক্ষ লক্ষ বর্গকিলোমিটার ব্যাপিয়া সুন্দর সবুজ মাঠ, উর্বর প্রান্তর, নাব্য নদী, বড় বড় কয়লার খনি ইত্যাদি আছে। পৃথিবীর বিভিন্ন স্থানের মধ্যে লোকবসতির যে তারতম্য দেখা যায় তাহা প্রাকৃতিক সম্পদের এই অসম বন্টনের জন্যই। এই জন্যই এক দেশের অধিবাসীদের জীবনধারণের মান উচ্চ এবং আর একদেশের অধিবাসীদের জীবনধারণের মান নিম্ন।

তাহা ছাড়া প্রাকৃতিক সম্পদের পরিমাণ এবং সমন্বয়ও সর্বত্র সুবিধাজনক হয় না। কোন কোন প্রাকৃতিক সম্পদ (natural endowment) পৃথিবীর সর্বত্র পাওয়া যায়, যথা—হাওয়া ও সূর্যের আলো। কিন্তু কোন কোন সম্পদ মাত্র দুএকটি দেশে পাওয়া যায়, যথা—নিকেল প্রধানতঃ কানাডায়; গন্ধক বেশির ভাগ যুক্তরাষ্ট্রে এবং এ্যালুমিনিয়ম উৎপাদনের জন্য অবশ্য প্রয়োজনীয় ধাতু ক্রায়োলাইট একমাত্র গ্রীনল্যাণ্ডে পাওয়া যায়। দুই বা ততোধিক খনিজ সম্পদ বা অন্যান্য সম্পদ একত্র পাওয়া গেলে শিল্প গঠনের পক্ষে সুবিধা হয়, যথা—লোহা ও কয়লা, বক্সাইট এবং জলশক্তি। এগুলির অবস্থান নির্ভর করে প্রকৃতির দানের উপর।

প্রাকৃতিক সম্পদ কেবল কোথাও থাকিলেই হইবে না পরন্তু তাহা অর্থনৈতিক দৃষ্টিতে কাজে লাগানোর উপযুক্ত হওয়া চাই। লৌহ আকরিকে বেশি ফসফরাস অথবা কয়লায় বেশি গন্ধক (যথা—আসামে) থাকিলে তাহা অর্থনৈতিক দিক হইতে কাজে লাগানো সহজ হয় না।

পৃথিবীর নানা স্থানে কৃষি, শিল্প প্রভৃতির উন্নতির যে তারতম্য দেখা যায় তাহা মূলতঃ প্রাকৃতিক সম্পদের বন্টনের বৈশিষ্ট্য ও তারতম্যের জন্যই হয়।

**Q. 11. What are the poradoxes of nature? Why is it said that nature is constant and changing? What do you know of the concept of phantom resource?**

**[ প্রকৃতির প্রহেলিকা কি? প্রকৃতি কেন স্থির আবার পরিবর্তনশীল? ভৌতিক সম্পদ সম্পর্কে কি জান? ]**

মানুষ ও প্রকৃতির মধ্যে বন্ধন খুবই নিবিড়। ঠিক যেমন মাতা পুত্রকে স্নেহদান করেন, আবার শাসনও করেন, কুপুত্রের প্রতি বিরূপ হন; প্রকৃতিও সেইরূপ। প্রকৃতি মানুষকে জীবনধারণ করিতে সাহায্য করে। আলো, বাতাস, উর্বর জমি, জলপ্রপাত, কয়লাখান—এসকলই প্রকৃতির দান। আবার বন্যা, অনাবৃষ্টি প্রভৃতিও প্রকৃতির দান। আমরা প্রকৃতির এই পরস্পর বিরোধীরূপ সব সময় বুঝিতে পারি না। আমাদের কাছে উহা প্রহেলিকার ( paradox ) মত মনে হয়। বস্তুতঃ মানুষের কর্মক্ষমতার উপর প্রকৃতির দানের তাৎপর্য নির্ভর করে। মানুষ যদি উদ্যমশীল হয় তবে সে তাহার পরিবেশকে কাজে লাগাইয়া উন্নতির উচ্চ শিখরে আরোহণ করিতে পারে। আর সে যদি অকর্মণ্য হয় তবে পৃথিবীতে সে কোনক্রমে টিকিয়া থাকিতে পারে মাত্র।




প্রকৃতি মানুষকে অনেক সম্পদ দিয়াছে, অনেক বাধাও দিয়াছে। মানুষ যদি কর্মঠ ও বুদ্ধিমান হয় তবে বাধা অপসারিত হয় এবং সম্পদ কার্যকরী হয়। প্রকৃতির মধ্যে পরিবর্তন নিত্যই চলিয়াছে—যদিও এই দুনিয়ার মোট জল, বায়ু, উত্তাপ প্রভৃতি একই আছে তবু স্থান ও কাল অনুসারে উহাদের হ্রাসবৃদ্ধি ক্রমাগতই ঘটিতেছে। কিন্তু সমাজবিজ্ঞানীদের কাছে প্রকৃতির এ সকল দিক ততটা গুরুত্বপূর্ণ নয়। তাহাদের প্রধান আকর্ষণ সম্পদের প্রতি। মানুষ সম্পদকে ক্রমশঃ নিবিড়ভাবে (intensively) কাজে লাগাইতেছে এবং প্রাকৃতিক সম্পদের মূল্যায়ণের মৌলিক পরিবর্তন সাধন করিতেছে। সমাজবিজ্ঞানীদের দৃষ্টিতে ইহাই বড় কথা।

সম্পদ যদিও বাড়িতেছে না; বরং মানুষের ক্রমাগত ব্যবহারের ফলে ক্রমশঃ ক্ষয়প্রাপ্ত হইতেছে; ( পৃথিবীতে অবশ্য কোন সম্পদের শেষ হয় না। কোনটি; যথা—গাছ, দ্রুত আবার কোনটি, যথা—কয়লা বহুযুগ পরে পুনরায় সঞ্চিত হয় ) তবু সম্পদের কার্যকারিতা ক্রমশঃ বৃদ্ধি পাইতেছে। অধ্যাপক জিমারম্যান দেখাইয়াছেন যে যুক্তরাষ্ট্রে পূর্বে যেখানে প্রতি কিলো-ওয়াট বিদ্যুৎশক্তি উৎপাদন করিবার

জন্য ৭ পাউণ্ড কয়লা লাগিত এখন (১৯৫০ এর পরে) সেখানে লাগে মাত্র এক পাউণ্ড। সুতরাং, ব্যবহারের দৃষ্টি হইতে বলা চলে যে সম্পদের ভৌতিক দেহ ( phantom pile ) অনেক বৃদ্ধি পাইয়াছে। ব্যবহারের ফলে ক্ষয় যেটুকু হইয়াছে তাহা খুবই অল্প।

সুতরাং যে সকল প্রাকৃতিক সম্পদের যোগান খুবই সীমাবদ্ধ সেগুলি সম্পর্কেও চিন্তার কারণ নাই। মানুষ যদি তাহার যান্ত্রিক কর্মকুশলতা ক্রমশঃ বাড়াইয়া যায় তবে প্রকৃতির কৃপণতা সত্ত্বেও তাহার উন্নতি ব্যাহত হওয়ার সম্ভাবনা কম।

**Q. 12. Give an account of the important uses and the sources of animate and inanimate energy.**

**[ জৈব ও অজৈব শক্তির ব্যবহার সম্পর্কে যাহা জান লিখ। ]**

**জৈব ও অজৈব শক্তি**—কিছুকাল পূর্বেও বিজ্ঞানীরা বস্তু ( matter ) ও শক্তির ( energy ) উৎসকে আলাদা আলাদা করিয়া দেখিতেন। কিন্তু পারমাণবিক শক্তি আবিষ্কৃত হওয়ায় এই ব্যবধান ঘুচিয়া গিয়াছে। এখন ক্রমশঃ বিজ্ঞানের উন্নতির ফলে যে কোন বস্তু হইতেই শক্তি উৎপন্ন হইবে। তবু ব্যবহারিক অর্থে এখনও শক্তি উৎপাদক দ্রব্য বলিতে আমরা জানি—(১) জান্তব ও উদ্ভিজ্জ শক্তি; যথা—মানুষ ও জন্তুদের পেশী হইতে উৎপন্ন শক্তি এবং বৃক্ষ হইতে প্রাপ্ত দাহিকা শক্তি। মানুষ, জন্তু এবং বৃক্ষের প্রাণ আছে। তাই এগুলি হইতে উৎপন্ন শক্তিকে জৈবশক্তি বা প্রাণশক্তি ( Animate energy ) বলা হয়।

(২) কিন্তু বর্তমান পৃথিবীতে অধিকাংশ শক্তি উৎপন্ন হয় কয়লা, খনিজ তৈল, স্বাভাবিক গ্যাস ও জলপ্রপাত হইতে। এগুলির জীবন নাই। তাই এই শক্তির উৎসগুলিকে অজৈব শক্তির উৎস ( Inanimate energy ) বলা হয়।

ব্যবহারের দৃষ্টিতে দেখিলে বলিতে হয় যে আজকের জগতে অজৈব শক্তিরই প্রাধান্য। আমাদের দেশে এবং অন্যান্য উন্নতিশীল দেশে রেলগাড়ি, মোটরগাড়ি, ট্রাম, বিমানপোত, পাখা, কল-কারখানা, বিদ্যুৎচালিত নলকূপ ইত্যাদি চলে কয়লা, খনিজতৈল, জলশক্তি অথবা গ্যাসের সাহায্যে। কিন্তু এগুলি চালাইবার জন্য কেবল মানুষের বুদ্ধি শক্তিই যথেষ্ট নয়; তাহার পেশীশক্তিরও প্রয়োজন আছে। যন্ত্রই স্বয়ংক্রিয় হউক না কেন তবু চালক না থাকিলে যন্ত্র চলে না।

শক্তি উৎপাদনের কাজে পশুদের আজও লাগানো হয়। তাহারা গাড়ি টানে, চাষের কাজে ও সেচের জল তুলিতে সাহায্য করে, তেলের ঘানি চালায় ইত্যাদি। বৃক্ষের কাঠ হইতে বিদ্যুৎশক্তি উৎপন্ন করা যায়, প্রয়োজন হইলে রেলইঞ্জিনও চালানো যায়। কাঠ কয়লার সাহায্যে আজও মহীশূরের ভদ্রাবতীতে ইস্পাত উৎপন্ন হয়। তবে উৎকৃষ্টতর শক্তির প্রবর্তনের ফলে ক্রমশঃ জৈবশক্তির

ব্যবহার কমিয়া যাইতেছে এবং নিষ্প্রাণ বা অজৈব শক্তির ব্যবহার বৃদ্ধি পাইতেছে।

পৃথিবীতে জৈব ও অজৈব কোন শক্তিরই অভাব নাই। এক সময় পণ্ডিতদের ধারণা হইয়াছিল বুঝি বা কয়লা শীঘ্র ফুরাইয়া যাইবে। কিন্তু নূতন আবিষ্কার এবং কম কয়লার বেশি শক্তি উৎপাদন ও সংরক্ষণ ব্যবস্থা সাফল্যলাভ করায় এ ভয় দূর হইয়াছে। সৌরশক্তি ও পরমাণুশক্তি অফুরন্ত। সুতরাং এবিষয়ে সভ্য মানুষ সম্পূর্ণ নিশ্চিন্ত হইতে পারে।

**Q. 13. What do you mean by the terms (a) Two-dimensional and (b) Three-dimensional land ?**

**[ দ্বিমাত্রিক ও ত্রিমাত্রিক ভূমি বলিতে কি বুঝ ? ]**

**দ্বিমাত্রিক ও ত্রিমাত্রিক ভূমি-ব্যবহার**—মানুষের জ্ঞান-বিজ্ঞানের উন্নতির ফলে ভূমি-ব্যবহারের ধারার ক্রমশঃ পরিবর্তন হইতেছে। প্রাচীন যুগে মানুষ অরণ্য হইতে ফল ও মূল আহরণ করিয়া জীবন ধারণ করিত। ইহার পরের যুগে মানুষ বন্যজন্তু ও মৎস্য শিকার আরম্ভ করিল। কিন্তু তখন পর্যন্ত তাহার অর্থনৈতিক ক্রিয়াকলাপের মধ্যে উৎপাদনের ভূমিকা গৌণ, আহরণ ও ধ্বংস করার ভূমিকাই মুখ্য। মানুষের হস্তক্ষেপের ফলে প্রকৃতির অরণ্য, জীবজন্তু ও মৃত্তিকা ক্ষয় হইতে লাগিল। তবে ঐ যুগে লোকসংখ্যা ছিল নগণ্য ; তাই উহাতে জগতের খুব বেশি ক্ষতি হয় নাই।

মানব সভ্যতায় সর্বপ্রথম বিপ্লব আগুনের ব্যবহার এবং তাহার পরেই ফসল চাষ ও জীবজন্তু পালন করা। প্রথম দিকে মানুষের কাছে ভূমির ব্যবহার কেবল মাত্র কৃষিকার্য এবং গবাদি পশুপালনের মধ্যেই সীমাবদ্ধ ছিল। ঐ সময় কেবল ভূমির দৈর্ঘ্য ও প্রস্থই ছিল মানুষের কাছে গুরুত্বপূর্ণ। তাই ইহাকে দুইদিক-সম্পন্ন জমি-ব্যবহার ( Two-dimensional land-use ) বলা হয়।

কিছুকাল পরে মানুষ জানিতে পারিল যে ভূমির নিম্নে খনিজ সম্পদ পাওয়া যায়। তাই দৈর্ঘ্য প্রস্থের সঙ্গে ভূমির গভীরতাও যোগ হইল। কাজেই ভূমির তিনদিক কাজে লাগিল। ইহাকে তিনদিকসম্পন্ন ( Three-dimensional ) জমি ব্যবহার বলা যায়। কিন্তু বিজ্ঞানের অগ্রগতি সেখানেই থামিয়া থাকে নাই। আজ জমির দৈর্ঘ্য, প্রস্থ ও ঘনত্ব তো বটেই, তাহা ছাড়া আবার উপরের বায়ুস্তরও শিল্পের কাজে অর্থাৎ নাইট্রোজেন আদি প্রস্তুতের কাজে লাগিতেছে। তাই আজ জমির ব্যবহারকে তিনদিক-সম্পন্ন বা ত্রিমাত্রিক ব্যবহার ( Three-dimensional use ) বলা হয়।

**Q. 14. What are the physical, human and cultural limitations of the cultivability of land ? How is culttivability of land determined in an exchange economy ?** ( B. Com. 1969 )

[ জমির কর্ষণযোগ্যতার প্রাকৃতিক, মানবিক এবং সাংস্কৃতিক সীমারেখা কোথায় ? বিনিময় অর্থনীতিতে ভূমির কর্ষণযোগ্যতা কিরূপে নিরূপিত হয় ? ]

**Evaluate the land-use potentials in different parts of the world and discuss in this connection the agricultural limitation in terms of climate, soil, natural vegetation and landform.** ( B. Com. Part I 1963 )

কোন জমি কৃষিকার্যের উপযুক্ত কি না তাহা দেশ, কাল ও লোকবসতির পরিপ্রেক্ষিতে নিরূপণ করিতে হয় ; উহা সহজে নিরূপণ করা যায় না। ভারতে যে রকম কম উর্বর জমিতে চাষ-আবাদ হয় আমেরিকায় সে ধরণের জমি চাষ করার কথা কেহ কল্পনাও করিতে পারে না। আবার কঙ্গোতে যে সকল অত্যন্ত উর্বর জমি অকর্ষিত অবস্থায় রহিয়াছে তাহা অন্য যে কোন দেশের লোক চাষ-আবাদের জন্য সাগ্রহে গ্রহণ করিবে।

মোটামুটি হিসাবে বলা যায় যে পৃথিবীর এক তৃতীয়াংশের কিছু বেশি জমি আবাদযোগ্য। আবাদের সম্পূর্ণ অযোগ্য জমিতেও হয়ত ভবিষ্যতে ফসল ফলিবে। বিজ্ঞানের প্রগতির ফলে কত পরিবর্তন সাধিত হইবে কে বলিতে পারে ?

পৃথিবীর যে সকল দেশে এখনও বহু কর্ষণযোগ্য জমি লোকাভাবে বা অর্থাভাবে অকর্ষিত অবস্থায় পড়িয়া আছে, সেগুলি হইল—অষ্ট্রেলিয়া, নিউজীল্যাণ্ড, ব্রেজিল, কঙ্গো, পূর্ব-আফ্রিকার দেশগুলি, দক্ষিণ আফ্রিকা, সোভিয়েট রাশিয়া, ব্রহ্মদেশ, থাইল্যাণ্ড, কানাডা এবং যুক্তরাষ্ট্র। অপরপক্ষে, যে সকল দেশে ঘনবসতির চাপে কর্ষণের প্রায় অযোগ্য পাথুরে, পার্বত্য, বালুকাময় ও জলাভূমিতে মানুষ চাষ-আবাদ করিতে বাধ্য হইয়াছে, সেগুলি হইল—ভারত, চীন, জাপান, হল্যাণ্ড, বেলজিয়াম, জার্মানী, পাকিস্তান, মিশর প্রভৃতি। সুতরাং দেখা যাইতেছে যে প্রথম শ্রেণীভুক্ত দেশগুলিতে আরও জমিতে আবাদ করিয়া এবং একরপ্রতি ফলন আরও বৃদ্ধি করিয়া কৃষি উৎপাদন বৃদ্ধির যথেষ্ট সম্ভাবনা রহিয়াছে। দ্বিতীয় শ্রেণীভুক্ত দেশগুলির মধ্যে ভারত ও পাকিস্তান প্রভৃতি দেশগুলিতে উৎপাদন পদ্ধতি উন্নত করিয়া উৎপাদন অনেক বৃদ্ধি করা যাইতে পারে। অপরাপর দেশগুলিতে বর্তমান

সভ্যতার মান অনুসারে জমির উৎপাদিকা-শক্তির প্রায় সর্বোচ্চ ব্যবহার হইয়াছে বলিয়া মনে করা যাইতে পারে।

**ভুমির কর্ষণযোগ্যতা** ( cultivability of land )—ভূমি প্রকৃতির দান। ইহার যোগান খুবই সীমাবদ্ধ; তাই উন্নত ও ঘনবসতিপূর্ণ দেশগুলিতে ইহার মূল্য খুব বেশি। কিন্তু সকল জমি তো সমান গুণসম্পন্ন নয়। পৃথিবীতে বিপুল পরিমাণ জমি কৃষির সম্পূর্ণ অযোগ্য। বস্তুতঃ বিশেষজ্ঞগণ মনে করেন যে উষ্ণ ও শীতলমরু, পার্বত্যভূমি এবং জলাভূমিগুলি কৃষির অযোগ্য হওয়ায় পৃথিবীর মোট আয়তনের এক-তৃতীয়াংশের কিছু বেশি জমি মাত্র চাষের যোগ্য। অবশ্য শহর ও শিল্পাঞ্চলে অনুর্বর জমিরও দাম অনেক।

পৃথিবীর বিভিন্ন দেশে কর্ষণ ও অকর্ষণযোগ্য জমির অনুপাত বিভিন্ন। ভারতে মোটামুটিভাবে বলা যায় যে শতকরা ৮০ ভাগের মত জমি কৃষিযোগ্য, যদিও উহার মধ্যে অনেক জমি ঠিক ভাল জমি নয় ( sub-marginal land )। কানাডা এবং অষ্ট্রেলিয়ার মত দেশে যেখানে আবহাওয়া অতিরিক্ত ঠাণ্ডা অথবা বৃষ্টির খুব অভাব এবং পাথুরে মাটি ব্যাপকস্থান জুড়িয়া আছে সেখানে মোট জমির ৪ অথবা ৫ ভাগ মাত্র কৃষিযোগ্য। জমি চাষ আবাদের জন্য যে সকল প্রাকৃতিক অবস্থা অনুকূল থাকিলে ভাল হয় সেগুলি হইল নিম্নরূপ :

(ক) **জলবায়ু**—ইহার মধ্যে বার্ষিক মোট বৃষ্টিপাত, বৃষ্টির তীব্রতা ও ঋতুভেদে হ্রাসবৃদ্ধি, আকাশে মেঘের আবরণ, বায়ুতে জলকণার পরিমাণ, রৌদ্র বা সূর্যালোকের পরিমাণ ও তীব্রতা তুহিণ, কুয়াশা, তুষারপাত, উত্তাপের দৈনিক ও বার্ষিক তারতম্য ইত্যাদি বিচার্য। এগুলি অনুকূল হওয়া দরকার।

(খ) **মৃত্তিকা**—মৃত্তিকার গুণাগুণ বলিতে বুঝায় জমির খনিজ ও জৈব সম্পদ ( অর্থাৎ জমিতে নাইট্রোজেন, পটাশ, চুণ, পাতাপচা সার ইত্যাদির পরিমাণ ), মাটির জলধারণ ক্ষমতা বা প্রবেশ্যতা, জমি সহজে চাষ করা যায় কিনা, জমির ঢাল ইত্যাদি।

(গ) **ভুমির অবস্থান ও বন্ধুরতা**—জমির নিকটে নদী আছে কিনা; জমির কোনদিকে পাহাড় এবং কোনদিকে সমুদ্র ইত্যাদিও জমির উৎপাদিকা-শক্তি নির্ধারণ করে।

ভূমির কর্ষণযোগ্যতা কেবলমাত্র উপরিউক্ত প্রাকৃতিক অবস্থাগুলির উপরেই নির্ভর করে না। বস্তুতঃ মানুষের বুদ্ধি ও কৃষ্টি এবং তাঁহার কর্মদক্ষতার উপরেও জমির কর্ষণযোগ্যতা অনেকাংশে নির্ভর করে। যে ধরণের মাটিকে ভারতে আমরা চাষের অনুপযুক্ত মনে করি জার্মানী ও রাশিয়াতে মানুষ বিজ্ঞানের ও অধ্যবসায়ের সাহায্যে হয়ত তাহা হইতেই সোনা ফলায়। আবার জমি কেবল উর্বর এবং

জলবায়ু সুবিধাজনক হইলেই জমি খুব চাষের কাজে লাগে না—প্রধান বিষয় হইল পণ্যের চাহিদা অর্থাৎ বাজার জাত করিবার সুবিধা। পণ্যের চাহিদা থাকিলে তবে জমি চাষ করা হয়; নচেৎ উহা কৃষিযোগ্য হওয়া সত্ত্বেও অনাবাদি পড়িয়া থাকে।

আধুনিক যন্ত্রবিজ্ঞানের উন্নতির ফলে চাষ-আবাদের ভৌগোলিক সীমা বহুবিস্তৃত হইয়াছে। জলসেচ, জলনিষ্কাশন, পাহাড়ের গায়ে সোপান-কৃষির (terracing ব্যবস্থা, প্রচুর রাসায়নিক সার এবং মৃত্তিকা সংরক্ষণের আধুনিক নানা ব্যবস্থা অবলম্বন করার ফলে বর্তমানে এমন লক্ষ লক্ষ একর জমি কর্ষণযোগ্য বলিয়া বিবেচিত হইয়েছে, যাহা আমাদের পূর্বপুরুষগণের নিকট আবাদের অযোগ্য বলিয়া বিবেচিত হইত। বিজ্ঞানের উন্নতি ক্রমশ: চলিতে থাকিলে আরও বহু জমি ক্রমশ: কৃষিযোগ্য বলিয়া বিবেচিত হইবে তাহাতে সন্দেহ নাই। মানুষের নির্বুদ্ধিতার ফলে ভূমিক্ষয় আদি নানা কারণে পৃথিবীতে অনেক কৃষিযোগ্য জমিও বর্তমানে এবং হয়ত চিরকালের জন্য অকৃষিযোগ্য হইয়াছে। তবে যে পরিমাণ আকর্ষণযোগ্য জমিতে মানুষ ফসল ফলাইয়াছে তাহার তুলনায় ঐ জমির পরিমাণ কম। বর্তমানে বিজ্ঞানীগণ এই মত পোষণ করিয়া থাকেন যে প্রকৃতির সঙ্গে সংগ্রামের পরিবর্তে সহযোগিতা করিয়া ভূমি-ব্যবহার সম্পর্কে মানুষ অনেক লাভবান হইতে পারে।

মানবিক সম্পদ ( Human resource )

**Q 15. Discuss cultivability of land with reference to conditions in exchange economy. (Burdwan 1968)**

[ বিনিময় নির্ভর অর্থনীতির পরিপ্রেক্ষিতে ভুমির কর্ষণযোগ্যতার বিষয় আলোচনা কর। ]

( Read answer to Q. 14 and also )

**বিনিময় অর্থনীতি ও জমি**—আমরা যে পৃথিবীতে বাস করি তাহার সম্পদগুলি মানুষের প্রয়োজনে নিয়োজিত হইতেছে। জমি প্রকৃতির দেওয়া অমূল্য সম্পদ। জমির ব্যবহার খুব সাবধানে করা দরকার কারণ ইহার যোগান অফুরন্ত নয়। জমি চাষ করিয়া মানুষ তাহার খাদ্য ও পরিধেয় লাভ করে। কিন্তু পৃথিবীতে যত জমি আছে তাহার সকলই চাষ-আবাদ হয় না। বস্তুত: অর্ধেক জমিও আবাদ হয় না। ভারতে শতকরা ৪০ ভাগের মত জমি চাষ হয়, জাপানে ১২ ভাগ, অষ্ট্রেলিয়া ও কানাডায় ৩ ভাগেরও কম। মিশরে দশভাগের একভাগ জমি মাত্র চাষযোগ্য। আবার প্রাকৃতিক গুণগত দিক হইতে চাষযোগ্য হওয়া সত্ত্বেও বহু কোটি একর জমি অরণ্য বা তৃণভূমিতে ঢাকা বলিয়া চাষ হয় না। কেবলমাত্র ব্রেজিলের আমাজন

নদীর অববাহিকাতে যত উর্বর জমি আছে তাহা যদি চাষ করা হয় তবে ভারতের মত একটি জনবহুল দেশের খাদ্যের চাহিদা অনায়াসে মিটিতে পারে।

কিন্তু পৃথিবীর বহু স্থানে উর্বর জমিও চাষ হয় না কেন? অপর পক্ষে জাপানে এবং হল্যাণ্ডে নিবিড় কৃষিপদ্ধতির সাহায্যে একই জমি হইতে বছরে ৩।৪ বার বিপুল পরিমাণ ফসল উৎপাদন করা হয়। কারণ অনেক, তবে প্রধান কারণ এই যে বর্তমান পৃথিবী বাণিজ্যপ্রধান। যেখানে কৃষিপণ্যের চাহিদা বেশি সেখানে বেশি খরচ করিয়াও জমি হইতে প্রচুর শস্যাদি উৎপন্ন করা হয়। আবার যেখানে কৃষিপণ্যের চাহিদা নাই অথবা উৎপন্ন করিলেও বাজারজাত করিবার খরচ অত্যধিক পড়ে সেখানে উর্বর জমিতেও চাষ হয় না।

বাণিজ্যপ্রধান কৃষির বৈশিষ্ট্য হইল এই যে, উৎপাদনের এবং পরিবহণের ব্যয় কম হওয়া দরকার এবং উৎপন্ন দ্রব্যের চাহিদা থাকা চাই। আমাজন উপত্যকায় শ্রমিক খুব কম, বৃষ্টি খুব বেশি, রেলপথ নাই, রাস্তা নাই। সেখানে চাষ করিলে ধান, কোকো, ইক্ষু, রবার প্রভৃতি উৎপন্ন হইতে পারে; কিন্তু এক হাজার মাইলের মধ্যে কোন বাজার নাই যেখানে ঐ সকল কৃষিপণ্য বিক্রয় হইতে পারে। দূর দেশে পাঠাইতে খরচ অনেক তাই সেখানে উর্বর জমিও অকর্ষিত অবস্থায় পড়িয়া আছে। অপর পক্ষে ভারত, চীন, জাপান, ফ্রান্স, জার্মানী, ইটালি প্রভৃতি ঘনবসতিপূর্ণ দেশে অনুর্বর জমিতে চাষ করিলেও লোকসান হয় না, কারণ এই সকল দেশে পণ্যের ভাল দাম পাওয়া যায়।

**Q. 16. "In one sense land is fixed, in another it is not"—Discuss.**

**[ "এক অর্থে জমি সীমিত, অন্য অর্থে নহে"—আলোচনা কর। ]**

পৃথিবীতে মোট যত জমি আছে তাহার কিছু অংশ আবাদযোগ্য, কিছু অংশ চেষ্টা করিলে আবাদযোগ্য করা যাইতে পারে; কিন্তু অধিকাংশ স্থানই চাষ-আবাদের সম্পূর্ণ অযোগ্য। কোথাও অতি উচ্চ পর্বতমালা, কোথাও পাথর আর বালিভরা জমি, কোথাও মাটি খুব উর্বর কিন্তু বৃষ্টি এতকম অথবা শীত এত বেশি যে চাষ-আবাদ করা সম্ভব নহে। সুতরাং, কি পরিমাণ জমি চাষের জন্য কাজে লাগানো যাইতে পারে তাহা প্রায় নির্দিষ্ট। বিজ্ঞানের উন্নতির ফলে বড়জোর এই জমি সামান্য পরিমাণে বৃদ্ধি পাইতে পারে।

কিন্তু অপরপক্ষে জমির ব্যবহারের দৃষ্টিতে দেখিলে আমরা দেখিতে পাইব যে জমির পরিমাণ নির্দিষ্ট হইলেও উৎপাদিকা শক্তির পরিমাণ নির্দিষ্ট নহে। কারণ, একই জমিতে অধিক শ্রমিক, কৃষিযন্ত্র, সার, সেচ, উৎকৃষ্ট বীজ, কীটনাশক ইত্যাদি প্রয়োগের ফলে ফসলের উৎপাদন বহুগুণ বৃদ্ধি পাইতে পারে। কেবল তাহাই নহে;

পরন্তু বর্তমানে পৃথিবীর বহুস্থানে প্রচুর পরিমাণে উর্বর জমি রহিয়াছে কিন্তু তাহা চাষ-আবাদ হয় না। ইহার কারণ হয় শ্রমিকের নতুবা মূলধনের অভাব। উত্তর ব্রেজিল এবং উত্তর অষ্ট্রেলিয়াতে কোটি কোটি একর জমি রহিয়াছে যাহা খুবই উর্বর এবং বৃষ্টিরও অভাব নাই কিন্তু অন্যান্য কারণে ঐ সকল জমিতে আবাদ করা হয় না। যদি ঐ সকল স্থানে লোকবসতি বৃদ্ধি পায়, খাদ্য ও কাঁচামালের চাহিদা বৃদ্ধি পায় তবে ঐ সকল জমিতে আবাদ হইবে সন্দেহ নাই। ব্যাপকভাবে কৃষিযন্ত্রের ব্যবহারের ফলে কানাডা এবং সাইবেরিয়ার বসতিবিরল অঞ্চলেও আজকাল চাষ আবাদ সম্ভব হইতেছে। একজন মাত্র লোক যন্ত্রের সাহায্যে একহাজার একর জমি আবাদ করিতেছে কানাডাতে এদৃষ্টান্ত খুব বিরল নহে। অষ্ট্রেলিয়াতে একজন মাত্র রাখাল শিক্ষিত কুকুরের সাহায্যে ৫০০০ ভেড়া অনায়াসে দেখাশুনা করে এবং শত শত মাইল তৃণভূমি পর্যটন করে। সুতরাং, মানুষের বুদ্ধি এবং বিজ্ঞানের প্রয়োগের ফলে জমির ব্যবহার নিবিড়তর করিবার এবং উৎপাদন বাড়াইবার অনেক সুযোগ রহিয়াছে। আসল কথা মানুষের উদ্যোগ। মানুষ যদি উদ্যমশীল হয় তবে সে সীমিত জমি হইতেও অনেক বেশি উৎপাদন বাড়াইতে পারে। একবিঘা জমি চারবিঘা জমির সমান কার্যকর হইতে পারে।

**Q. 17. Define optimum population. Discuss the factors which determine this with specific examples. (B. Com. Part I 1965)**

[ কাম্য জনসংখ্যার সংজ্ঞা কি? কি কি বিষয় ইহা নির্ধারণ করে? উদাহরণ দাও। ]

কাম্য জনসংখ্যা বলিতে আদর্শ ঘনবসতিকে বুঝায়। যে জনবসতি কোন একসময়ে কোন দেশে সুস্থ জীবনযাত্রা ও ভালো জীবনমান রক্ষণের পক্ষে সহায়ক তাহাকে কাম্য ( optimum ) জনবসতি বলা হয়। কিন্তু মাত্র কয়েক বৎসরের ব্যবধানে ইহার পরিবর্তন হইতে পারে। বর্তমানে ব্রেজিলের লোকসংখ্যা ৮২ কোটি ( ১৯৬৯ )—মোটামুটি বৃহৎ জনসংখ্যা বলা চলে। কিন্তু ঐ দেশের বিশাল আয়তন, বিপুল খনিজ সম্পদ ও উর্বর ভূমি সম্পদের তুলনায় ঐ জনসংখ্যা খুব কম। যদি ঐ দেশটি আরও উন্নত হয় তবে সেখানে অনায়াসে ৪০ কোটি লোক ভালভাবে জীবনযাত্রা নির্বাহ করিতে পারিবে। কানাডা এবং অষ্ট্রেলিয়ার ক্ষেত্রেও ঐ একই কথা বলা যায়। কাম্য জনসংখ্যা একটা কাম্য অবস্থা যাহা পরিবর্তনশীল। একদা ম্যালথাসের তত্ত্বের প্রচারের ফলে পৃথিবীতে যে নিরাশার সৃষ্টি হইয়াছিল কাম্য জনসংখ্যা তত্ত্ব তাহাকে খণ্ডন করিতে কতকটা সফল হয়। কিন্তু ম্যালথাসের তত্ত্বের মত এই তত্ত্ব বাস্তব ভিত্তির উপরে সুপ্রতিষ্ঠিত নয়।

( পূর্ববর্তী অংশের জন্য পরবর্তী প্রশ্নোত্তর দ্রষ্টব্য )

Q. 18. **Explain fully the concept of man-land ratio and indicate how far population optima can be explained in terms of ideal man-land ratios.**
**( Burdwan 1965 & C. U. B. Com. Part I. 1962 )**

**[ মানুষ ও জমির অনুপাত তত্ত্বের ব্যাখ্যা কর এবং দেখাও কেমনভাবে আদর্শ মানুষ জমি-অনুপাত দ্বারা কাম্য জনসংখ্যা ব্যাখ্যা করা যায় ? ]**

**মানুষ ও জমির অনুপাত**—পৃথিবীতে মানুষের বাস সর্বত্র সমান নহে ; কোথাও এক বর্গমাইলে এক হাজারের বেশি লোক বাস করে এবং তাহারা বেশ উচ্চমানের জীবনযাপন করে। যথা—হল্যাণ্ড ও বেলজিয়াম। আবার কোথাও ঐ একই প্রকার ঘনবসতিযুক্ত এলাকায় মানুষ দু'বেলা খাইতে পায় না ; যথা—কেরালা, জাভা ও দঃ চীন। কম বসতিযুক্ত অঞ্চলগুলির মধ্যেও ঠিক এই একই তারতম্য দেখা যায় ; যথা—নিউজিল্যাণ্ডের উচ্চমান জীবনযাত্রা এবং ট্যাঙ্গানিকার নিম্নমান জীবনযাত্রা। সুতরাং দেখা যাইতেছে যে প্রকৃতপক্ষে কোন দেশের ঘনবসতি ও ভৌগোলিক আয়তনের বিষয় জানিলেই সে দেশের লোকবসতি কাম্য স্তরে পৌঁছিয়াছে কিনা বুঝা যায় না। মানুষ ও জমির মধ্যে সম্পর্ক নির্ধারণ করিতে হইলে অর্থাৎ কত জমি (জমি বলিতে ত্রিমাত্রিক জমি—three-dimensional land বুঝিতে হইবে ) হইতে কত লোকের ভালভাবে চলিতে পারে ( optima ) তাহা নির্ধারণ করিতে হইলে মানুষের দৈহিক ও বুদ্ধিগত সকল গুণাবলী এবং প্রাকৃতিক সম্পদকে কাজে লাগাইবার পথে যত প্রকার প্রাকৃতিক সুবিধা ও বাধা থাকা সম্ভব এবং মোট প্রাকৃতিক সম্পদের পরিমাণ—ইত্যাদির সমস্ত বিষয় লইয়াই বিবেচনা করিতে হইবে। মানুষ ও জমির অনুপাত সম্পর্ক বলিতে ইহাই বুঝায়। এই তত্ত্ব কেবল জমির পরিমাণ ও মানুষের সংখ্যার উপর ভিত্তি করিয়া প্রতিষ্ঠিত নয় বরং উভয়েরই গুণের উপর—অর্থাৎ জমির কৃষিযোগ্যতা ও জনসংখ্যা পোষণের ক্ষমতার এবং মানুষের বুদ্ধি ও উদ্যমের উপর ভিত্তি করিয়া ইহাই রচিত। ইহার দ্বারা লোকবসতির ঘনত্বের প্রকৃত অর্থ বুঝা যায়।

ঘনবসতি কোথায় অতিরিক্ত তাহা নির্ধারণ করিতে হইলে অনেক বিষয় অনুসন্ধান করা দরকার। কেবলমাত্র কোন দেশের আয়তন নয় ; এমন কি কোন দেশের কোন উর্বর অংশের আয়তন ও লোকসংখ্যাও ( যথা—ইটালির পো উপত্যকা ) সেই দেশের জনসংখ্যার চাপ সম্পর্কে নির্ভুল ধারণা সৃষ্টি করিতে অক্ষম। আবার শুধু কোন জমির লোকসংখ্যা পোষণ করিবার ক্ষমতাই (carrying capacity ) দেশের সম্পদ নির্ধারণে যথেষ্ট নয় ; পরন্তু ঐ দেশের মোট বৈদেশিক বাণিজ্যের উপার্জন এবং বৈদেশিক উপনিবেশের সম্পদের পরিমাণও ধরিতে হয়।

কিন্তু তাহা অত্যন্ত নগণ্য। অথচ ঐ সকল নদীর উচ্চ প্রবাহ নানা প্রকার খনিজ সম্পদে সমৃদ্ধ। কেবলমাত্র সুলভ যোগাযোগ ব্যবস্থার অভাবেই উহাদের কাজে লাগানো সম্ভব হইতেছে।

সুতরাং দেখা যাইতেছে যে, ভারতে রেলপথের যে উন্নতি হইয়াছে নদীপথের সেইরূপ উন্নতি হয় নাই। অবশ্য বর্তমানে রাস্তা প্রস্তুতের কাজ খুব দ্রুতহারে অগ্রসর হইতেছে। বর্তমান যুগে ঐ তিন প্রকার পরিবহণ ব্যবস্থার সমন্বয়েই আধুনিক শিল্প প্রচেষ্টা সার্থক হইতে পারে। কৃষিজ দ্রব্য পরিবেষণের জন্যও এই তিন প্রকার পরিবহণ ব্যবস্থা এবং জরুরী অবস্থার জন্য বিমান পরিবহণ ব্যবস্থার প্রয়োজন। ভারতের মত বিশাল দেশের বণ্টন ব্যবস্থা প্রথম শ্রেণীর হওয়াই বাঞ্ছনীয়।

**Q 71. What do you know of the inland navigation system in India? Do you think more attention should be paid to the development of the inland waterways of India?**

**[ ভারতের আভ্যন্তরীণ জলপথ ব্যবস্থা সম্পর্কে কি জান? ভারতের আভ্যন্তরীণ জলপথ উন্নয়নের জন্য এখন অধিক মনোযোগ দেওয়া উচিত মনে কর কি? ]**

**আভ্যন্তরীণ জলপথ** ( Inland Waterways )—ভারতের রেলপথের পরেই বর্তমানে নদী ও খালপথের গুরুত্ব উল্লেখযোগ্য। বর্তমানে ভারতের নাব্য নদী-পথের দৈর্ঘ্য প্রায় ২৬০০০ মাইল। নদীপথের অধিকাংশই উত্তর ভারতে অবস্থিত। এই প্রসঙ্গে গঙ্গা ও ব্রহ্মপুত্রের নাম উল্লেখযোগ্য। এই দুইটি নদীই বেশ গভীর ও বার মাস জল থাকায় বড় বড় নৌকা ও নদীর উপযোগী জাহাজ অনায়াসে যাতায়াত করিতে পারে। গঙ্গা প্রধানতঃ উত্তরপ্রদেশ, বিহার ও বাংলার পরিবহণ ব্যবস্থাকে শক্তিশালী করিয়াছে। ব্রহ্মপুত্রের সহিত গঙ্গানদীর মিলন ঘটায়, বাংলা, বিহার এবং উত্তরপ্রদেশের সহিত নদীপথে আসামের যোগসূত্র স্থাপিত হইয়াছে। ব্রহ্মপুত্র নদী ভারতের শ্রেষ্ঠ নৌবাহনযোগ্য নদী। পূর্ব পাকিস্তানের মধ্য দিয়া কলিকাতা হইতে আসাম যাইবার ইহাই উৎকৃষ্ট নদীপথ। দুঃখের বিষয় এখন এই পথ বন্ধ। বিভিন্ন নদীর সহিত খালগুলি মিশিয়া জলপথে পরিবহণ ব্যবস্থায় অনেক সুবিধা করিয়া দিয়াছে। দক্ষিণ ভারতের নদীগুলি খুব গভীর না হওয়ায় কেবলমাত্র নিম্নাংশেই নৌচালন সম্ভব হয়। ভারতের নদীপথগুলির উন্নতি সাধন করা এবং নদী ও খালগুলির মজিয়া যাওয়া হইতে রক্ষা করা অত্যন্ত প্রয়োজন। পশ্চিম বাংলার নৌবাহন সমস্যা চরমে পৌছিয়াছে। নদীগুলি ক্রমশঃ মজিয়া যাওয়ায় ষ্টিমার কোম্পানীগুলি আর তাহাদের দীর্ঘকালের সার্ভিসগুলি চালু রাখিতে পারিতেছে না।

বর্তমানে ভারত সরকার গঙ্গা ও ভাগীরথী নদীকে নৌবাহনযোগ্য করিয়া তোলার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন। পঞ্চবার্ষিক পরিকল্পনাগুলির মধ্যে গঙ্গার উপর কয়েকটি আধুনিক নদীবন্দর গঠন করা হয়। ফরাক্কায় বাঁধ নির্মাণ ও ভাগীরথীর উৎস উন্নয়ন কার্য প্রায় শেষ হইয়াছে।




দক্ষিণ ভারতের তটভাগে বহু উপহ্রদ ও স্বাভাবিক খাল (backwater) থাকায় মাদ্রাজ, কোচিন প্রভৃতি অঞ্চলে ঐ সকল খাল দ্বারা সুন্দর যাতায়াত ব্যবস্থা গড়িয়া উঠিয়াছে। ভারতে আধুনিক নৌবাহনযোগ্য খাল খুব কম। পশ্চিমবঙ্গ ও

উড়িষ্যার মধ্যে প্রাচীন চাঁদবালি খাল ও মাদ্রাজের বাকিংহাম খাল উল্লেখযোগ্য। কলিকাতার উপকণ্ঠেও কতকগুলি নৌবাহনযোগ্য খাল আছে। ভারত সরকার সম্প্রতি ভারতের জলপথ উন্নয়নের এক দীর্ঘমেয়াদী ব্যাপক পরিকল্পনা গ্রহণ করিয়াছেন। উপকূল বরাবর চাঁদবালি খাল, বাকিংহাম খাল ও ব্যাকওয়াটার-গুলিকে পরস্পরের সঙ্গে সংযুক্ত করা হইবে। ফলে মাদ্রাজ, কোচিন ও কলিকাতার মধ্যে খাল মারফত যোগাযোগ প্রতিষ্ঠিত হইবে। মধ্য ভারতের মালভূমির উপর দিয়া কতকগুলি খাল খনন করার পরিকল্পনাও রহিয়াছে। শোন ও নর্মদা নদীদ্বয়কে যুক্ত করার পরিকল্পনা রহিয়াছে। মহানদী ও নর্মদা সংযোজক খাল বঙ্গোপসাগর হইতে খালপথে আরব সাগরে যাইবার সুনাব্য পথ সৃষ্টি করিবে। অবশ্য এজন্য বহু-লকগেট স্থাপন করিতে হইবে এবং ইহার জন্য অর্থের সংস্থান হওয়াও সহজ নহে। এই পরিকল্পনা কখনও কার্যে পরিণত করা হইবে কিনা তাহাতে যথেষ্ট সন্দেহ আছে। কারণ ভারতীয় নদীগুলির জল নৌবাহনের জন্য ব্যবহার করা অপেক্ষা সেচের জন্য ব্যবহার করাই অধিক যুক্তিসঙ্গত বলিয়া মনে হয়।

**Q. 72. What do you know of the present condition of road transport in India? What is meant by National Highway Scheme?**

**[ভারতে পথ পরিবহণের বর্তমান অবস্থা কিরূপ? জাতীয় রাজপথ পরিকল্পনা কাহাকে বলে?]**

**স্থলপথ** (Road System)—ভারতে মোট ৫½ লক্ষ কিলোমিটার রাস্তা আছে। ইহার মধ্যে ৩০ লক্ষ কিলোমিটারের কিছু বেশি (সর্ব প্রকার রাস্তা ধরিয়া) পাকা রাস্তা। গ্রামীণ এলাকায় ভারত প্রধানতঃ কৃষিপ্রধান; সুতরাং ঐ অঞ্চলের পক্ষে স্থলপথের গুরুত্ব সর্বাপেক্ষা অধিক। কিন্তু নানাকারণে স্থলপথের তেমন কোন উন্নতি হইতে পারে নাই, তাহার উপর আবার স্থানে স্থানে রেলপথের পাশাপাশি পাকা রাস্তা অবস্থিত হওয়ায় উভয়ের মধ্যে প্রতিদ্বন্দ্বিতা শুরু হইয়াছে। এই ব্যবস্থার পরিবর্তন ঘটাইয়া এমন ব্যবস্থা করা উচিত যাহাতে রেলপথ ও স্থলপথ পরস্পর পরস্পরের সহযোগিতায় দেশের পরিবহণ ব্যবস্থাকে উন্নত করিয়া তুলিতে পারে। বর্তমানে অনেক স্থানে ন্যারোগেজ রেলপথের পরিবর্তে ভাল পাকা রাস্তার ব্যবস্থা করা হইয়াছে।

**জাতীয় রাজপথ পরিকল্পনা** (National Highways)—পঞ্চবার্ষিক পরিকল্পনাগুলির অন্তর্গত জাতীয় ও রাজ্য-রাজপথ পরিকল্পনা (National and State Highway Scheme) অনুসারে কার্য চলিতেছে। জাতীয় রাজপথ

পরিকল্পনা অনুসারে কলিকাতা, বোম্বাই, মাদ্রাজ, দিল্লী ও নাগপুর রাজপথ দ্বারা পরস্পর পরস্পরের সহিত যুক্ত হইয়াছে। প্রত্যেক রাজ্যের এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্যন্ত বহু পাকা রাস্তা ( State Highways ) প্রস্তুত হইয়াছে। এইগুলি হইতে আবার বহু শাখা পথ ( feeder roads ) গ্রামে গ্রামে প্রসারিত হইতেছে। পশ্চিমবঙ্গেও বহু নূতন নূতন সড়ক প্রস্তুত হইতেছে। গ্রাম্য জীবনকে সুন্দর করিয়া তুলিতে রাস্তার প্রয়োজন সর্বাপেক্ষা অধিক। রেলপথ স্থাপন অধিক ব্যয় সাপেক্ষ বলিয়া গ্রামাঞ্চলে উহা অধিক কার্যকরী হইতে পারে না। দেশরক্ষার জন্যও ভাল পথ থাকার একান্ত দরকার। এই জন্যই পাঞ্জাব ও কাশ্মীরের মধ্যে পাঠানকোট-জম্মু রোড নির্মাণ করা হইয়াছে। সম্প্রতি বিহার ও নেপালের মধ্যে এবং নেফা, কুমায়ুন ও লাদাক এলাকায় ভারত ও তিব্বত সীমান্তেও পথ নির্মাণ করা হইয়াছে। এই প্রসঙ্গে আসাম ও ত্রিপুরার মধ্যে পার্বত্য পথের কথা উল্লেখ করা যাইতে পারে। পশ্চিমবঙ্গ হইতে মাদ্রাজ যাইবার পথে মাত্র ২১১টি সেতু নির্মাণ বাকী আছে। নতুন নতুন পথ নির্মাণের ফলে পশ্চিমবঙ্গের বহু পশ্চাৎপদ অঞ্চল বাণিজ্য জগতের সংস্পর্শে আসিতেছে। গ্রামাঞ্চলে পাকা রাস্তা প্রসারিত হইলে গ্রামের অর্থনৈতিক জীবনের উপর তাহার প্রভাব সুদূরপ্রসারী হইবে সন্দেহ নাই।

**Q. 73. Describe the air transport system of India. Do you think that India has all the necessary conditions for the development of air traffic.**

**[ ভারতের বিমান পরিবহণ ব্যবস্থার বিবরণ দাও। বিমান পরিবহণ ব্যবস্থা গড়িয়া তুলিবার সকল সুবিধা এদেশে আছে কি ? ]**

**আকাশপথ** ( Airways )—ভারত সরকারের তত্ত্বাবধানে ভারতে বিমান চলাচল ব্যবস্থা যথেষ্ট উন্নত হইয়াছে। যদিও ভারতের বিমান চলাচল ব্যবস্থা আমেরিকাযুক্তরাষ্ট্র বা রাশিয়ার মত উন্নত ধরণের নহে, তবুও বর্তমানে ইহা সমগ্র পরিবহণ ব্যবস্থার যে একটি প্রধান অংশ হিসাবে কাজ করে, সে সম্বন্ধে কোন সন্দেহ নাই। বর্তমানে কলিকাতা পৃথিবীর অন্যতম প্রধান বিমান বন্দর। তাহাছাড়া বোম্বাই, মাদ্রাজ ও দিল্লী আন্তর্জাতিক বিমানবন্দর। কলিকাতা, দিল্লী ও বোম্বাই মারফত ব্রিটিশ, ফরাসী, আমেরিকান, ডাচ, জাপান, জার্মান, ইটালিয়ান, স্ক্যাণ্ডিনেভিয়ান প্রভৃতি বিমানগুলি দূরদূরান্তে যাত্রী ও মাল লইয়া যাতায়াত করে। এয়ার ইণ্ডিয়া নামক ভারতীয় আন্তর্জাতিক বিমান সংস্থার বিমান কলিকাতা, বোম্বাই-কায়রো, জেনেভা ও লণ্ডনের পথে নিউইয়র্ক পর্যন্ত যায়, কলিকাতা-ব্যাঙ্কক-হংকং-টোকিওর পথে, দিল্লী-টাসখেন্ট-মস্কো-লণ্ডন পথে

এবং সিঙ্গাপুর, জাকার্তা, কলম্বো, নাইরোবি, কাবুল, প্রভৃতি শহরের পথে আধুনিক জেট বিমানগুলি নিয়মিত ভাবে যাতায়াত করিতেছে। "ইণ্ডিয়ান এয়ার লাইনস্ কর্পোরেশন" নামক ভারতীয় আভ্যন্তরীণ বিমান সংস্থার বিমানগুলি নিয়মিতভাবে




ভারতের প্রত্যেকটি বড় ও মাঝারি শহরের মধ্যে আকাশ-পথে যাতায়াত করে। বিমানপথে বর্তমানে পণ্যদ্রব্যও প্রেরণ করা হইতেছে। ইহার মধ্যে উত্তর-বঙ্গ ও ত্রিপুরা হইতে নানাপ্রকার বাণিজ্যদ্রব্য এবং মালদহের আম বিশেষ উল্লেখযোগ্য। আসাম হইতে কলিকাতায় বিমানযোগে কমলালেবু ও চা আমদানির ব্যবস্থা বেশ সাফল্য লাভ করিয়াছে।

ভারতের পরিষ্কার আবহাওয়া বিমান চলাচলের পক্ষে খুব সুবিধাজনক। দেশের এক প্রান্ত হইতে অপর প্রান্তের দূরত্ব অধিক হওয়ায় ভবিষ্যতে বিমানপথে মাল বহনেরও যথেষ্ট সুবিধা ও সম্ভাবনা রহিয়াছে। ভারতে বিমানপথের প্রভূত উন্নতির সম্ভাবনা আছে। কিন্তু ভারতের জনসাধারণ দরিদ্র বলিয়া বিমানপথের উন্নতির কিছু বিলম্ব ঘটিতে পারে। পরিবহণ ব্যবস্থার মধ্যে বিমানই দ্রুততম হওয়ায় কর্মব্যস্ত ব্যক্তিরা এখন অধিক পরিমাণে বিমান ব্যবহার করিতেছেন।

দ্বিতীয় মহাযুদ্ধের পর হইতে ভারতে বিমান চলাচলের অভূতপূর্ব উন্নতি সাধিত হইয়াছে। আকাশ পথে আজ ভারতের প্রত্যেকটি বৃহৎ নগরে যাওয়া যায়। প্রায় ৫০।৬০টি ভাইকাউন্ট, স্কাইমাষ্টার, ফ্রেণ্ডশিপ, কারাভেল, ভারতে তৈরী HS 748 প্রভৃতি ছোট ও বড় বিমান যাত্রীবহন কার্যে নিযুক্ত রহিয়াছে। পূর্বে (১৯৫০ দশকে) যেখানে একটি বিমান ভারতে মাত্র ২৫ জন যাত্রী বহন করিত এখন সেখানে অধিকাংশ বিমান ৭০।৮০ জন যাত্রী ঘণ্টায় ৪০০।৫৫০ মাইল বেগে বহন করে। তাই বিমানের সংখ্যা অধিক বৃদ্ধি পাইতেছে না। "এয়ার ইণ্ডিয়া" এখন কলিকাতা-লণ্ডন, নিউইয়র্ক ও মস্কোর পথে বিশ্বের মধ্যে অন্যতম শ্রেষ্ঠ বিমান "বুইং-৭০৭" ব্যবহার করিতেছে। জাম্বো নামক অতিকায় যাত্রীবাহী বিমানও ব্যবহার করা হইবে।

**Q 74, What is the importance of air transport to Assam and Kashmir?**

**[ আসাম ও কাশ্মীরে বিমান পরিবহণের গুরুত্ব কতদূর ? ]**

ভারতের বিমান পরিবহণ ব্যবস্থা উন্নতি লাভ করায় কাশ্মীর, আসাম, ত্রিপুরা ও মণিপুর রাজ্য এবং নেফা অঞ্চল অধিকতর উপকৃত হইয়াছে।

**আসাম**—আসাম লিঙ্ক রেলওয়ে ও রাস্তা ছাড়া কলিকাতা বন্দরের সহিত সম্পূর্ণরূপে ভারতীয় এলাকার মধ্য দিয়া আসামের আর কোন যোগাযোগ নাই। এই রেলপথও আবার বিভিন্ন স্থানে বিভিন্ন গেজের এবং ইহা প্রায় প্রতিবৎসর বন্যায় ক্ষতিগ্রস্ত হয়। এই রেলপথ অনেক ঘুরিয়া ভারতীয় এলাকার মধ্য দিয়া স্থাপিত হওয়ায় পরিবহণ কার্যে অনেক সময় লাগে ও ব্যয়ও হয় অধিক। এইজন্যই বিমান পরিবহণ আসামের জন্য একান্তভাবে প্রয়োজন। বাণিজ্যিক আদান-প্রদানের মধ্যে আসামের চা ও কমলালেবু কলিকাতায় প্রেরণ ও কলিকাতা হইতে খাদ্য, বস্ত্র, ঔষধ প্রভৃতি গ্রহণ উল্লেখযোগ্য। আসাম রাজ্যের পার্শ্বে অবস্থিত দুইটি রাজ্য ত্রিপুরা ও মণিপুরের অবস্থাও একই প্রকার ভাবে বিমান পরিবহণের উপর নির্ভরশীল।

**কাশ্মীর**—একমাত্র বানিহাল সুড়ঙ্গ-সড়ক ছাড়া ভারতের মূল-ভূখণ্ডের সহিত এই রাজ্যের কোন যোগাযোগ নাই। এই সড়কও আবার অতিরিক্ত বারিপাত

এবং তুষারপাতের ফলে সময় সময় বন্ধ হইয়া যায়। এই জন্যই বিমান পরিবহণ এই রাজ্যের জন্য একান্তভাবে প্রয়োজন। এখানকার বাণিজ্যিক আদান-প্রদানের মধ্যে পশমজাত দ্রব্য, ফল ও কাঠের শিল্পজাত দ্রব্যাদি প্রেরণ ও খাদ্য, বস্ত্র ও ঔষধ গ্রহণ উল্লেখযোগ্য।

**Q. 75. Name the important coastal ports of India and discuss the importance of coastal trade on India's internal economy.**

**[ ভারতের উল্লেখযোগ্য উপকূল বন্দরগুলির নাম দাও এবং ভারতের আভ্যন্তরীণ অর্থনীতিতে উপকূল বাণিজ্যের গুরুত্ব সম্বন্ধে আলোচনা কর? ]**

**ভারতের উপকূল বন্দর ও উপকূল বাণিজ্য** ( Coastwise Trade )—

ভারতের মূল ভূখণ্ডের তটরেখার দৈর্ঘ্য প্রায় ৪৭০০ কিলোমিটার। আন্দামান ও নিকোবরের তটরেখাও খুব দীর্ঘ। ভারতের তটরেখা কিন্তু অধিক ভগ্ন নহে।

পশ্চিম উপকূলে অর্থাৎ আরব সাগরের তটভাগে কেবল দুইটি উপসাগর আছে। উত্তরেরটি কচ্ছ ও দক্ষিণেরটি ক্যাম্বে উপসাগর। মধ্যে সৌরাষ্ট্র উপদ্বীপ। কচ্ছ উপসাগর অগভীর এবং ইহার অধিকাংশই "রাণ" বা লবণ জলায় পরিণত হইয়াছে। এই উপসাগরের একটি খাড়িতে আধুনিক **কান্দলা** বন্দর গঠন করা হইয়াছে। সৌরাষ্ট্র বা কাথিওয়াড় উপদ্বীপে ওখা ও ভাবনগর বন্দর প্রধান বাণিজ্যস্থান। ওখাতে জাহাজের জন্য জেটি আছে। পোরবন্দরকে আধুনিক ভাবে সজ্জিত করা হইবে। ক্যাম্বে উপসাগরও অগভীর। **সুরাট ও ব্রোচ** বন্দর নদীর মুখে অবস্থিত। এগুলি আধুনিক জাহাজের পক্ষে নিতান্ত অগভীর। ক্যাম্বে উপসাগরের দক্ষিণে একটি দ্বীপের আড়ালে অবস্থিত দ্বীপ-বন্দর **বোম্বাইয়ে** অতি সুন্দর পোতাশ্রয় আছে। ইহা বিরাট বন্দর। ইহা মূল ভূ-খণ্ডের সহিত রেলপথে যুক্ত। বোম্বাইয়ের দক্ষিণে তটভাগ এতই সরল যে একমাত্র **মার্মাগাও** এবং কেরলের বিখ্যাত **কোচিন** বন্দর ব্যতীত আর কোন পোতাশ্রয় নাই। **রত্নগিরি, ভাটকল, কারোয়ার, কালিকট** ও **ম্যাঙ্গালোর** আরব সাগর তটে অবস্থিত অরক্ষিত বন্দর। বড় জাহাজ বহু দূরে দাঁড়ায়। নৌকাগুলি ঢেউয়ে দুলিতে দুলিতে মাল উঠাইয়া ও নামাইয়া দেয়। ঝড়ের সময় কোন জাহাজ বন্দরে আসে না। ম্যাঙ্গালোর বন্দরটিকে আধুনিক বন্দরে রূপান্তরিত করা হইতেছে।

ভারতের পূর্ব উপকূলে **বিশাখাপত্তনমে** স্বাভাবিক এবং **মাদ্রাজে** কৃত্রিম পোতাশ্রয় আছে। চাঁদবালি, কাকিনাদা, কুড্ডালোর, তিউতিকোরিণ, নাগাপতনম্ প্রভৃতি তটবন্দর অগভীর ও অরক্ষিত হওয়ায় ব্যবসা-বাণিজ্যের খুব অসুবিধা হয়। তামিলনাড়ুর তিউতিকোরিণ বন্দরটিকে আধুনিক ভাবে সজ্জিত করা

হইতেছে। পূর্ব-উপকূলের অধিকাংশ বন্দরেই কোন পোতাশ্রয় নাই অথবা থাকিলেও আধুনিক বড় জাহাজ সেখানে ভিড়িতে পারে না। মহানদীর ব-দ্বীপের পারদীপ বন্দরকে আধুনিক বন্দরে রূপান্তরিত করা হইয়াছে।

যদিও ভারতের তটভাগ বন্দর গঠনের পক্ষে বিশেষ সুবিধাজনক নহে তবু আধুনিক যন্ত্রবিজ্ঞানের সাহায্যে অবস্থার বহু উন্নতি করা যাইতে পারে। ভাটকল, কারোয়ার, ভাবনগর, হলদিয়া প্রভৃতি বন্দরগুলির জন্য কিছু অর্থ ব্যয় করিলেই ইহাদিগকে আধুনিক পোতাশ্রয়যুক্ত বন্দরে পরিণত করা যায়। প্রত্যেক পঞ্চবার্ষিক পরিকল্পনায় ক্ষুদ্র বন্দর উন্নয়ন, নূতন লাইট হাউস স্থাপন এবং বৃহৎ বন্দরগুলির যান্ত্রিক ব্যবস্থার উন্নতির জন্য কয়েক কোটি টাকা ব্যয় করা হইতেছে।

ভারতের উপকূল বাণিজ্যও ক্রমশঃ বৃদ্ধি পাইতেছে। কলিকাতা হইতে প্রচুর কয়লা জাহাজে মাদ্রাজ প্রভৃতি স্থানে যায়। বোম্বাই হইতে কার্পাস ও পেট্রোলিয়াম কলিকাতায় আসে। সৌরাষ্ট্র ও কচ্ছ হইতে কলিকাতায় প্রচুর লবণ আসে। উড়িষ্যার চাউল কলিকাতার বাজারে জাহাজেও আসে। এই বাণিজ্যের পরিমাণ আরও বহুগুণ বাড়িতে পারে যদি ক্ষুদ্র বন্দরগুলিতে জেটি, রেলপথ ও কৃত্রিম পোতাশ্রয়ের ব্যবস্থা করা যায়। সস্তায় কাঁচামাল ও খাদ্যদ্রব্য পরিবহণের জন্য উপকূল বাণিজ্যের প্রয়োজন খুব বেশি। বস্তুতঃ ভারতের পূর্ব-উপকূলভাগে রেলপথ ব্যবস্থা প্রয়োজনের পক্ষে যথেষ্ট নহে এবং পশ্চিম উপকূলে পার্বত্য প্রকৃতির জন্য রেলপথ স্থাপন করা ব্যয়সাধ্য। সুতরাং বাণিজ্যের জন্য ঐ সকল অঞ্চলে উপকূল পথই একমাত্র নির্ভরযোগ্য পথ। তাহা ছাড়া, পরিকল্পনাগুলির কার্য আরম্ভ হওয়ার ফলে ভারতীয় রেলব্যবস্থার উপর অত্যধিক চাপ পড়িয়াছে। সুতরাং ব্যয় অধিক হইলেও উপকূল পথে অধিক মাল বহন করা প্রয়োজন।

বর্তমানে উপকূল বাণিজ্যে নিয়োজিত আধুনিক জাহাজের সংখ্যা প্রয়োজনের তুলনায় কম। তাহা ছাড়া, বন্দরগুলিতে মাল উঠাইবার ব্যবস্থাও সময় সাপেক্ষ ও ব্যয়বহুল। সুতরাং অনেক স্থলেই রেলপথ অপেক্ষা উপকূল পথে খরচ অধিক হয়। কিন্তু বন্দরে আধুনিক যন্ত্রাদি বসাইলে এই খরচ অনেক কম হইতে পারে।

উপকূল বাণিজ্যে ভারতীয় জাহাজ প্রতিষ্ঠানগুলিকে সরকার ১৯৫০ সাল হইতে একচেটিয়া অধিকার দিয়াছেন। কিন্তু উপযুক্ত সংখ্যক জাহাজের—বিশেষতঃ তৈলবাহী জাহাজের একান্ত অভাব। বর্তমানে সরকার আর্থিক সাহায্যের মাধ্যমে পালতোলা জাহাজগুলিতে ইঞ্জিন জুড়িয়া আপাততঃ অবস্থার কতকটা উন্নতির চেষ্টা করিতেছেন। বর্তমানে বিদেশ হইতে বহু জাহাজ ক্রয় করা হইতেছে এবং বিশাখাপত্তনমেও জাহাজ নির্মাণ করা হইতেছে। চতুর্থ পরিকল্পনার শেষে ভারতের ৩০ লক্ষ টন বা ততোধিক জাহাজ থাকিবে। জাহাজ সম্পর্কে স্বাবলম্বী

হইতে হইলে ভারতীয় জাহাজ প্রতিষ্ঠানগুলির হাতে অন্ততঃ ৩৫।৪০ লক্ষ টন জাহাজ থাকা দরকার। কিন্তু বর্তমানে ( ১৯৬৯ ) আছে মাত্র ২০ লক্ষ টনের মত।

যদিও ভারতীয় জাহাজী প্রতিষ্ঠানগুলির হাতে ( যথা, SCI, SSN, ISS ) অনেক বড় বড় জাহাজ আছে তবুও বর্তমানে বোম্বাই ও বিশাখাপতনমের তৈলশোধনাগারগুলি হইতে ভারতের অন্যান্য বন্দরে পেট্রোল বহন করিবার জন্য অংশতঃ বিদেশী জাহাজের উপর নির্ভর করিতে হয়। ইহা যে কেবল অর্থনৈতিক দিক দিয়া ক্ষতিকর তাহাই নহে, বিপজ্জনকও বটে।

**Q. 76 What are the major and minor ports in India? Give some examples of each. What steps are proposed to be taken for the development of ports in India?**

**[ ভারতে প্রধান এবং অপ্রধান বন্দর কোন্‌গুলি? প্রত্যেকটিরই উদাহরণ দাও। ভারতের বন্দর উন্নয়নের কি পরিকল্পনা করা হইয়াছে? ]**

**ভারতের প্রধান ও অপ্রধান বন্দর**—ভারতের আয়তনের তুলনায় তটরেখার দৈর্ঘ্য অধিক নহে। ভারতের মূল ভূ-খণ্ডের ( আন্দামান, নিকোবর বাদে ) তটভাগ প্রায় ৪৬০০ কিলোমিটার। এই তটভাগ অধিকাংশ স্থানেই সরল। কেবল বঙ্গোপসাগরে পতিত গঙ্গা, মহানদী, গোদাবরী, কৃষ্ণা ও কাবেরী নদীর মুখে কয়েকটি ক্রমবর্ধমান ব-দ্বীপের অগ্রভাগ ভিন্ন অন্যত্র তটভাগ প্রায় কোথাও ভগ্ন নহে। তটভাগে জল খুব কম এবং ঢেউ বেশি বলিয়া বন্দর গঠন করা সহজ নহে। আরব সাগর তটে বোম্বাই, কোচিন, মার্মাগাও এবং কান্দলা বন্দরের নিকট তটভাগ ভগ্ন হওয়ায় ঐ বন্দরগুলি গঠন করা সম্ভব হইয়াছে। ইহাদের মধ্যে বোম্বাই পোতাশ্রয়টি বেশ গভীর এবং বৃহৎ।

ভারতের তটভাগে মোট প্রায় ১৫০টি ক্ষুদ্র বন্দর রহিয়াছে। উহাদের মধ্যে মাত্র ১৮টি উল্লেখযোগ্য। ভারতের বঙ্গোপসাগর তটে ক্ষুদ্র ক্ষুদ্র বন্দরগুলির মধ্যে উড়িষ্যার চাঁদবালি, অন্ধ্রের মসুলিপতনম্‌ ও কাকিনাদা, তামিলনাড়ুর নাগাপতনম, তিউতিকোরিণ ( মান্নার উপসাগর তটে ) ও কুড্ডালোর এবং পণ্ডিচেরির নাম উল্লেখযোগ্য। এগুলিতে পোতাশ্রয় নাই ; সুতরাং জাহাজ দূর সমুদ্রে দাঁড়ায় এবং নৌকাগুলি ঢেউয়ে দুলিতে দুলিতে মাল তুলে ও নামায়। অনেক বন্দরে কোন রেল সংযোগ নাই। সুতরাং বাণিজ্য কমই হয়। এই বন্দরগুলির কোন কোনটিতে কৃত্রিম পোতাশ্রয়, রেলপথ, মালগুদাম এবং মৎস্য সংরক্ষণের জন্য হিমগৃহ প্রস্তুত করা প্রয়োজন। প্রথম ও দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় ঐগুলির প্রতি যথাযথ দৃষ্টি দেওয়া হয় নাই। কয়েকটি বন্দরে অবশ্য ক্ষুদ্র ক্ষুদ্র জেটি এবং লাইট হাউস নির্মাণ করা হইতেছে।

আরব সাগর তটে মহীশূরের ম্যাঙ্গালোর, মহারাষ্ট্র রাজ্যের রত্নগিরি এবং গুজরাটের পোরবন্দর এবং মহীশূর ও কেরল রাজ্যের কতকগুলি বন্দর উপরিউক্ত শ্রেণীর পোতাশ্রয়হীন বন্দর। এগুলিতে পালতোলা জাহাজ ভিড়িতে পারে। ওখার বন্দরটিতে কিছু কিছু বড় জাহাজ যাতায়াত করে।

ভারতের **বৃহৎ বন্দর** ( Major ports ) বলিতে (১) কলিকাতা, (২) বোম্বাই, (৩) মাদ্রাজ (৪) কান্দলা (৫) বিশাখাপত্তনম্ (৬) মার্মাগাও এবং (৭) কোচিনকে বুঝায়। মাঙ্গালোর, তুতিকোরিণ, হলদিয়া এবং পরদীপও এই শ্রেণীভুক্ত হইবে। কলিকাতা ও বোম্বাই বন্দর মারফৎ বৎসরে যথাক্রমে ৯৯ লক্ষ টন ও ১৪০ লক্ষ টনের অধিক জাহাজ যাতায়াত করে। মাদ্রাজ ভারতের তৃতীয় বন্দর। কিন্তু মার্মাগাও-এর রপ্তানি-বাণিজ্য অনেক বেশি। অন্যান্য বন্দরের বাণিজ্যের পরিমাণ অপেক্ষাকৃত কম।

চতুর্থ পরিকল্পনায় বিশাখাপত্তনম বহির্বন্দর প্রকল্প গ্রহণ করা হইয়াছে। জাপানের সহায়তায় এই কাজ শেষ হইলে একলক্ষ টনের অতিকায় জাহাজগুলি এখানে অনায়াসে লৌহশিলা লইতে এবং কাঁচা পেট্রোল খালাস করিতে পারিবে।

[ পরবর্তী প্রশ্নোত্তর হইতে কয়েকটি বন্দরের বিষয় যোগ করিতে হইবে। ]

**Q. 77. Give the location of the following ports of India and mention their functions :- (a) Calcutta, (b) Bombay (c) Kandla, (d) Visakapatnam, (e) Madras, (f) Cochin, and (g) Murmagao**

**[ নিম্নলিখিত বন্দরগুলির অবস্থান এবং কার্যকলাপ বর্ণনা কর। ]**

(a) **কলিকাতা**—ইহা হুগলী নদীর তীরে অবস্থিত। সমুদ্র হইতে ইহার দূরত্ব প্রায় ২০০ কিলোমিটার। হুগলী নদীর এই অংশ বালুচরে পূর্ণ বলিয়া দক্ষ পাইলটের সাহায্যে খুব সাবধানে জাহাজগুলি বন্দরে প্রবেশ করে। কলিকাতা নগরী ভারতীয় সাধারণতন্ত্রের বৃহত্তম শহর এবং অন্যতম প্রধান বন্দর। এই বন্দর দিয়া আসাম, পশ্চিমবাংলা, বিহার, উত্তর প্রদেশ, উড়িষ্যা এবং মধ্যপ্রদেশের কতকাংশের ব্যবসা-বাণিজ্য পরিচালিত হয়। এই বন্দর দিয়া রপ্তানির মধ্যে পাটজাত দ্রব্য, চা, অভ্র কয়লা এবং ইস্পাত-দ্রব্য উল্লেখযোগ্য। আমদানির মধ্যে রাসায়নিক সার, পেট্রোল, গম, কাগজ, লবণ, যন্ত্রাদি, তুলা, পাট ইত্যাদি প্রধান। কলিকাতা এবং ইহার বহু বিস্তৃত শহরতলীর পাটকল, কাগজের কল, কাপড়ের কলের যন্ত্রপাতি তৈয়ারির কারখানায় উৎপাদিত পণ্যাদি এই বন্দর দিয়াই রপ্তানি হয়।

(b) **বোম্বাই**—ইহা ভারতীয় ইউনিয়নের দ্বিতীয় বৃহত্তম শহর এবং সর্বপ্রধান বন্দর। আরব সাগরতটে একটি দ্বীপের আড়ালে অবস্থিত হওয়ায় বোম্বাইয়ের পোতাশ্রয়ও খুব সুন্দর ও নিরাপদ। জল গভীর হওয়ায় বড় বড় জাহাজ এই বন্দরে

আসিতে পারে। বোম্বাই হইতে দাক্ষিণাত্য মালভূমিতে প্রবেশ করিবার জন্য থলঘাট ও ভোরঘাট নামে দুইটি গিরিপথ থাকায় পশ্চাদ্‌ভূমির সঙ্গে বন্দরটির ঘনিষ্ঠ




ভারতের প্রধান তিনটি বন্দরের অবস্থান

যোগাযোগ স্থাপিত হইয়াছে। বোম্বাই মধ্য ও পশ্চিম রেলপথের কেন্দ্র। মহারাষ্ট্র, গুজরাট, উত্তর প্রদেশের পশ্চিমাঞ্চল, রাজস্থানের পূর্বাংশ ও মধ্যপ্রদেশের বাণিজ্য

এই বন্দর দিয়া পরিচালিত হয়। এই বন্দর দিয়া প্রচুর পরিমাণে তৈলবীজ, কার্পাসদ্রব্য, চর্ম এবং ম্যাঙ্গানীজ রপ্তানি হয়। আমদানি দ্রব্যের ভিতর কার্পাস তুলা, যন্ত্রপাতি, ক্রুড অয়েল, বিভিন্ন প্রকার রং, কয়লা প্রভৃতি উল্লেখযোগ্য। কলিকাতা ও বোম্বাই প্রায় সমশ্রেণীর বন্দর। তবে বোম্বাই সুয়েজ পথের নিকটে অবস্থিত হওয়ায় ইউরোপ ও আমেরিকার পণ্যবাহী জাহাজগুলি আগে বোম্বাইয়ের সুন্দর স্বাভাবিক পোতাশ্রয়ে লাগে এবং পরে কলিকাতায় আসে। সুতরাং, বোম্বাই বন্দরের আমদানি বাণিজ্য কলিকাতা অপেক্ষা অনেক বেশি। কিন্তু বোম্বাইয়ের বিশাল পশ্চাদ্‌ভূমি প্রধানতঃ পার্বত্য ও মরুপ্রায় হওয়ায় উহার রপ্তানি-বাণিজ্য কলিকাতার তুলনায় খুবই কম। বোম্বাই হইতে তিনটি রেলপথ উত্তর-পূর্ব দিকে যথাক্রমে উপকূলের সমভূমি হইয়া আমেদাবাদ ও দিল্লী এবং থলঘাট ও ভোরঘাট গিরিপথে পশ্চিমঘাট পর্বতমালার উত্তরাংশ পার হইয়া কলিকাতা ও মাদ্রাজ পর্যন্ত গিয়াছে। এই তিনটি রেলপথেই বোম্বাই বন্দরের পণ্য চলাচল করে। বোম্বাই শহর ভারতের অন্যতম বৃহৎ কার্পাস শিল্পের কেন্দ্র। সম্প্রতি এখানে দুইটি সুবিশাল তৈল শোধনাগার স্থাপিত হইয়াছে।

(c) **কান্দলা**—ইহা ভারতের নূতন বন্দর। এই বন্দরটি গুজরাটের কচ্ছ উপসাগর তটে অবস্থিত। ইহার অবস্থান স্বাভাবিক পোতাশ্রয়ের মত, কিন্তু উপসাগর ও খাঁড়িতে জল কম থাকায় বর্তমানে ভারত সরকার বহু অর্থ ব্যয়ে এখানে একটি আধুনিক যন্ত্রসজ্জিত প্রধান বন্দর ( major port ) গঠন করিয়াছেন। এই বন্দরের পশ্চাদ্‌ভূমি অনুর্বর, মরুময় এবং লবণাক্ত জলাভূমিতে পূর্ণ হইলেও বর্তমানে রেলপথে বন্দরটি রাজস্থান ও গুজরাটের উন্নতিশীল অঞ্চলগুলির সঙ্গে যুক্ত হওয়ায় ইহার বাণিজ্যের পরিমাণ বৃদ্ধি পাইতেছে। ইহা করাচীর অভাব পূরণ করিয়াছে। বন্দরটির নিকটে প্রচুর লবণ ও জিপসাম পাওয়া যায়। সুতরাং, এখানে রাসায়নিক শিল্প গঠন করার সুবিধা রহিয়াছে।

(d) **বিশাখাপত্তনম্**—ইহা বঙ্গোপসাগরতটে এবং কলিকাতা ও মাদ্রাজের প্রায় মধ্যস্থলে ( অন্ধ্র রাজ্যে ) অবস্থিত। এই বন্দরটি পর্বতের আশ্রয়ে অবস্থিত এবং সুন্দর ও স্বাভাবিক হওয়ায় ফলে এই বন্দর দিয়া উড়িষ্যা এবং মধ্যপ্রদেশের বাণিজ্য চালাইবার সুবিধা কলিকাতা অপেক্ষা অধিক। ম্যাঙ্গানীজ, চীনাবাদাম, লৌহশিলা প্রভৃতি এই বন্দর দিয়া রপ্তানি হয়। আমদানি পণ্যের ভিতর লৌহ যন্ত্রাদি, কাষ্ঠ ও ধান উল্লেখযোগ্য। বর্তমানে ইহা ভারতীয় সাধারণতন্ত্রের জাহাজ নির্মাণ শিল্পের একটি প্রধান কেন্দ্র। এই কারখানার নাম হিন্দুস্থান শিপইয়ার্ড। এখানে একটি বৃহৎ তৈল শোধনাগারও আছে। আমদানি করা খনিজ তৈল এখানে পরিশোধন করা হয়। ইহা একটি নৌঘাঁটি।

(e) **মাদ্রাজ**—মাদ্রাজ ভারতের অন্যতম বৃহৎ বন্দর। এই বন্দরটি বঙ্গোপসাগরের উপকূলে অবস্থিত। ইহার পোতাশ্রয় কৃত্রিম। অল্পসংখ্যক জাহাজ উহার মধ্যে এককালে অবস্থান করিতে পারে ; বন্দরটির উন্নতির জন্য ভারত সরকার একটি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন। সমগ্র তামিলনাড়ু, মহীশূর ও অন্ধ্ররাজ্যের কতকাংশ এই বন্দরের উপর নির্ভরশীল। প্রধান রপ্তানি দ্রব্য চা, চামড়া. কার্পাস দ্রব্য, তৈলবীজ প্রভৃতি। আমদানি দ্রব্য যন্ত্রাদি, চাউল, গম, কয়লা ও রাসায়নিক দ্রব্যাদি।

(f) **কোচিন**—এই বন্দরটি কেরল রাজ্যের অন্তর্গত। ইহা বোম্বাই এবং কলম্বোর মধ্যস্থলে অবস্থিত। এখানকার প্রধান রপ্তানি দ্রব্য গোলমরিচ ও অন্যান্য মসলা। কাজুবাদাম, নারিকেল দড়ি. কফি. চা. নারিকেলের ছোবড়া ( coir ), কাঠ প্রভৃতিও এই বন্দর দিয়া রপ্তানি হয়। ধান, যন্ত্রাদি ও খনিজ তৈল আমদানি হয়। বর্তমানে ইহা ভারতের প্রধান নৌঘাঁটি।

(g) **মার্মাগাও**—ইহা পশ্চিম উপকূলে অবস্থিত সুন্দর পোতাশ্রয়। এখান হইতে প্রচুর লৌহ ও ম্যাঙ্গানীজ রপ্তানি হয়। আমদানির পরিমাণ কম।

**Q. 78. Name some of the important towns and ports of India and mention their importance.**

**[ ভারতের কয়েকটি প্রধান নগর ও বন্দরের নাম কর এবং তাহাদের গুরুত্ব বর্ণনা কর। ]**

**জামসেদপুর**—বিহারের দক্ষিণ ভাগে অবস্থিত বৃহৎ ইস্পাত শিল্পকেন্দ্র। ইহার অপর নাম টাটানগর। এখানে ৩ লক্ষাধিক লোকের বাস। ইস্পাতের কারখানা ছাড়াও রেলইঞ্জিন, ট্রাক, বাস, মালগাড়ি, কাঁটা তার, রোলার, টিনপ্লেট প্রভৃতি শিল্পও এখানে গড়িয়া উঠিয়াছে। ইহা সাউথ ইষ্টার্ণ রেলওয়ের একটি কেন্দ্র। অদূরে ময়ূরভঞ্জ ও সিংভূমে লৌহখনি থাকায় এবং কয়লা, চুনাপাথর প্রভৃতি সহজলভ্য হওয়ায় স্থানটি দ্রুত উন্নতি লাভ করিয়াছে।

**কানপুর**—উত্তরপ্রদেশের বৃহত্তম নগর ও শিল্পকেন্দ্র (লোকসংখ্যা ৮ লক্ষ)। ইহার উন্নতি খুব দ্রুত হইয়াছে। এখানে বহু কাপড়ের কল, তেলের কল, পাট কল, রেশম ও পশমের কল এবং বিমান নির্মাণের কারখানা আছে। চামড়া ও তুলার ব্যবসাই ইহার উন্নতির কারণ। ইহা একটি প্রধান রেলকেন্দ্র। তাহা ছাড়া নদীপথের সুবিধাও আছে।

**বাঙ্গালোর**—ইহা মহীশূর রাজ্যের প্রধান নগর ও দক্ষিণ ভারতের উন্নতিশীল শিল্পকেন্দ্র। এখানকার বৃহৎ শিল্পগুলির মধ্যে এয়ারক্রাফট, টেলিফোন, রেডিও এবং মেসিনটুলস্ এর নাম উল্লেখযোগ্য। শহরটি স্বাস্থ্যকর।

**তিউতিকোরিণ**—ইহা দক্ষিণ ভারতের দক্ষিণ-পূর্ব উপকূলে অবস্থিত তামিলনাড়ুর

একটি উল্লেখযোগ্য বন্দর। তুলা এবং চা এই বন্দরের প্রধান রপ্তানি পণ্য। ইহা মান্নার উপসাগর হইতে মুক্তা সংগ্রহেরও উল্লেখযোগ্য কেন্দ্র।

**কালিকট** (কোজিকোডা)—ইহা কোচিন বন্দরের উত্তরে অবস্থিত সুপ্রাচীন ঐতিহ্যসম্পন্ন ক্ষুদ্র তটবন্দর। নারিকেলের কাতা ও ছোবড়া, নারিকেলের শাঁস, কফি, চা ও মাছ প্রভৃতি এই বন্দর দিয়া রপ্তানি হয়।

**সিন্ধ্রি**—ইহা বিহারে অবস্থিত নূতন শহর। এখানে সুবৃহৎ এ্যামোনিয়া সারের কারখানাও অবস্থিত। এখানে সিমেন্টের কারখানাও আছে। নিকটেই কয়লা খনি অঞ্চল ও দামোদর উপত্যকার বিদ্যুৎকেন্দ্র থাকায় শহরটির আরও উন্নতির সম্ভাবনা আছে।

**চিত্তরঞ্জন**—ইহা পশ্চিম বাংলা ও বিহারের সীমান্তে অবস্থিত নূতন শিল্পকেন্দ্র। এখানে এক বৃহৎ রেল ইঞ্জিনের কারখানা আছে। এই কারখানায় বৎসরে দুই শতাধিক বড় বড় ইঞ্জিন প্রস্তুত হইতেছে। নিকটেই টেলিফোনের তার ও অন্যান্য তার নির্মাণের একটি বৃহৎ কারখানা আছে।

**ডিগবয়**—এই ক্ষুদ্র শহরটি ভারতের পূর্বসীমায় আসাম রাজ্যে অবস্থিত ভারতের সর্বপ্রাচীন খনিজ তৈল উৎপাদক স্থান। শহরের নিকটে বহু তৈলকূপ ও একটি তৈল শোধনাগার আছে। ইহার নিকটস্থ অঞ্চলে নাহোরকাটিয়া প্রভৃতি স্থানে নূতন তৈলখনি আবিষ্কৃত হওয়ায় স্থানটি ক্রমশঃ উন্নতি লাভ করিতেছে।

**বারাণসী**—ইহা উত্তরপ্রদেশে গঙ্গাতীরে অবস্থিত একটি ঐতিহাসিক খ্যাতিসম্পন্ন হিন্দু তীর্থস্থান। এখানকার রেশম শিল্প ও নানাপ্রকার কুটীরশিল্পে যথেষ্ট বৈশিষ্ট্য বিদ্যমান। এখানে ডিসেল রেল-ইঞ্জিনের কারখানা আছে। সাংস্কৃতিক কেন্দ্র হিসাবে ইহার খ্যাতি অধিক।

**কটক**—উড়িষ্যার ভূতপূর্ব রাজধানী ও প্রধান শহর হইলেও শহরটি স্বাস্থ্যকর নহে। বর্তমানে রাজধানী ভুবনেশ্বরে স্থানান্তরিত করা হইয়াছে; অদূরে মহানদী ও কাঁটজুরি নদী। এখানে কার্পাস প্রভৃতি কয়েকটি শিল্প গড়িয়া তোলা হইয়াছে।

**দিল্লী**—অতি প্রাচীনকাল হইতেই শহরটিতে ভারতের রাজধানী অবস্থিত। বর্তমান রাজধানীর নাম নয়াদিল্লী। ইহা একটি আধুনিক শহর। অধিবাসীরা অধিকাংশই সরকারী চাকুরে। পুরাতন দিল্লী একটি শিল্পপ্রধান নগর ও বাণিজ্যস্থান। কাপড়ের কল, চামড়ার কল প্রভৃতি এখানে অবস্থিত। দিল্লী উত্তর ভারতের প্রধান রেলজংশন। লোকসংখ্যা ২১ লক্ষেরও অধিক।

**বরোদা**—ইহা প্রাচীন বরোদা রাজ্যের রাজধানী ছিল, বর্তমানে গুজরাট রাজ্যের একটি শিল্পপ্রধান নগর। ইহা রাসায়নিক শিল্পের একটি বৃহৎ কেন্দ্র। বোম্বাই ও আমেদাবাদের সঙ্গে ইহা রেলপথে যুক্ত।

**আমেদাবাদ**—ইহা গুজরাট রাজ্যের রাজধানী এবং ভারতের অন্যতম বৃহৎ শিল্পকেন্দ্র। এখানে প্রায় ৭০টি বড় বড় কাপড়ের কল আছে। পূর্বে তুলা উৎপাদন ও রপ্তানি করা এই অঞ্চলের প্রধান ব্যবসায় ছিল; কিন্তু আমেদাবাদের কার্পাস শিল্প এখন এতই বৃহৎ হইয়াছে যে স্থানীয় ক্ষুদ্র ও মাধ্যম আঁশযুক্ত তুলায় এখন আর কুলায় না। বিদেশ হইতে বোম্বাই ও সুরাট বন্দর মারফত প্রচুর উচ্চশ্রেণীর কাঁচা তুলা আমদানি করিতে হয়। এই শিল্পাঞ্চলটি ক্রমবর্ধমান। লোকসংখ্যা দশ লক্ষের বেশি।

**জব্বলপুর**—মধ্যপ্রদেশে নর্মদা জলপ্রপাতের নিকট এই শিল্পশহরটি অবস্থিত। নিকটেই কার্পাস শিল্প, যুদ্ধাস্ত্র নির্মাণ প্রভৃতি নানাপ্রকার শিল্প গড়িয়া উঠিয়াছে। এখানে মিলিটারি লরী প্রস্তুত হয়।

**ত্রিবান্দ্রম্**—এই সুন্দর শহরটি কেরলের রাজধানী। ইহা একটি ক্ষুদ্র তটবন্দরও বটে। ইহা মাদ্রাজের সঙ্গে রেলপথে সংযুক্ত।

**হাপুর**—এই বাজার-শহরটি উত্তর প্রদেশের মীরাট জেলায় অবস্থিত। এখানে গম প্রভৃতি কৃষিপণ্যের বিরাট পাইকারী কারবার চলে। এখানে একটি প্রকাণ্ড অতি আধুনিক যন্ত্রসজ্জিত শস্যগোলা আছে।

**ডিব্রুগড়**—ইহা উত্তর-পূর্ব আসামের একটি বাণিজ্য-প্রধান শহর। ব্রহ্মপুত্র নদী মারফত চা, পাট, খনিজ তৈল প্রভৃতি পাঠানো এখানকার প্রধান ব্যবসা। নিকটে বহু চা-বাগান আছে। ডিগবয়ের তৈলক্ষেত্রও দূরে নয়। স্থানটি অত্যন্ত ভূমিকম্প-প্রবণ।

**অমৃতসর**—অমৃতসর পাঞ্জাবের সর্বপ্রধান নগর ও ভূতপূর্ব রাজধানী। ইহা কার্পাস ও পশম শিল্পের একটি প্রধান কেন্দ্র। ইহা শিখ তীর্থস্থান।

**ইন্দোর**—ইন্দোর ভূতপূর্ব দেশীয় রাজ্য হোলকারের রাজধানী ছিল। ইহা বর্তমানে মধ্যপ্রদেশের অন্তর্ভুক্ত। এখানে বেশ বড় বড় বস্ত্রশিল্প গড়িয়া উঠিয়াছে। কারণ নিকটে কার্পাস তুলা উৎপন্ন হয়। ইহা একটি সুন্দর শহর।

**নাগপুর**—ইহা মহারাষ্ট্র রাজ্যের অন্যতম প্রধান শহর। এখানকার শিল্পের মধ্যে কার্পাস, কাঁচ ও মৃৎশিল্প উল্লেখযোগ্য। এই শহরটির বাণিজ্যিক খ্যাতি যথেষ্ট।

**ভুপাল**—ইহা মধ্যপ্রদেশের রাজধানী। রেলপথ ও স্থলপথের সঙ্গমস্থলে অবস্থিত হওয়ায় ইহার বাণিজ্যিক গুরুত্ব যথেষ্ট। এখানে একটি ভারী বৈদ্যুতিক যন্ত্র নির্মাণের কারখানা স্থাপিত হইয়াছে।

**শ্রীনগর**—প্রাকৃতিক দৃশ্যাবলী ও মনোরম জলবায়ুর জন্য প্রসিদ্ধ এই পার্বত্য শহরটি কাশ্মীরের রাজধানী। শাল, কম্বল, কাঠের কাজ ইত্যাদি কুটীর শিল্প এবং ফলের জন্য ইহার যথেষ্ট খ্যাতি আছে।

**আসানসোল**—ইহা পশ্চিমবঙ্গের অন্তর্গত বর্ধমান জেলার একটি বৃহৎ শহর ও বিখ্যাত শিল্পকেন্দ্র। শহরটির নিকট কয়লাখনি অঞ্চল থাকায় আশেপাশে বহু সুবৃহৎ শিল্প গড়িয়া উঠিয়াছে। তাহাদের মধ্যে কুলটি ও বার্ণপুরের ইস্পাতের কারখানা, এ্যালুমিনিয়াম কারখানা ও সেন-র‍্যালের বিখ্যাত সাইকেল কারখানা ও কাঁচের কারখানার নাম উল্লেখযোগ্য।

**খড়গপুর**—এই বৃহৎ রেলকলোনিটি পশ্চিমবঙ্গের বৃহত্তম রেল শহর। এখানে গাড়ি এবং ইঞ্জিন মেরামতের কারখানা আছে। ইহা একটি বড় রেলজংশন ষ্টেশনও বটে। এখানকার প্লাটফর্ম ভারতের মধ্যে দৈর্ঘ্যে দ্বিতীয়।

**আগরতলা**—এই শহরটি পর্বতময় ত্রিপুরা রাজ্যের রাজধানী। ইহা একটি উল্লেখযোগ্য বিমানবন্দর।

**পরাদীপ** ( পারদীপ )—এই নূতন বন্দরটি উড়িষ্যার সমুদ্রতটের নিকট অবস্থিত। এখানে বড় বড় জাহাজ আসিতে পারে। প্রধান রপ্তানি দ্রব্য লৌহ আকরিক।

**হলদিয়া**—এই স্থানটি মেদিনীপুর জেলায় হলদি নদীর মোহানায় অবস্থিত একটি নোঙরঘাঁটি। এখানে একটি বৃহৎ বন্দর গঠনের কাজ চলিয়াছে। উহা কলিকাতার বহির্বন্দর হইবে।

# ভারতের বহির্বাণিজ্য

## FOREIGN TRADE OF INDIA

**Q. 79. Do you think that the foreign trade of India requires reconstruction ? If so on what lines ?**

**[ ভারতের বহির্বাণিজ্য কি নূতনভাবে গড়িয়া তোলা প্রয়োজন ? যদি প্রয়োজন হয় তো কোন্ পথে ? ]**

ভারতের বহির্বাণিজ্যে ১৯৬৮ সালে ৫০০ কোটি টাকারও বেশি ঘাটতি পড়ে। দীর্ঘকাল এরূপ চলিতে থাকিলে ভারতের পক্ষে বিদেশ হইতে পণ্যাদি ক্রয় করিবার মত বৈদেশিক মুদ্রা ও ঋণ সংগ্রহ করা অসম্ভব হইয়া উঠিবে। এই শোচনীয় অবস্থা হইতে অব্যাহতি লাভের একটি মাত্র পথ আছে ; তাহা হইল রপ্তানি বৃদ্ধি করা ; কিন্তু রপ্তানি বৃদ্ধির পথে বাধা অনেক। এই সকল বাধা দূর করিয়া রপ্তানি-বাণিজ্য বৃদ্ধি করিতে হইবে। প্রয়োজন হইলে আভ্যন্তরীণ বাজারের চাহিদা অংশতঃ অপূর্ণ রাখিয়া অথবা রপ্তানি দ্রব্যের উপর Subsidy দিয়া রপ্তানির পরিমাণ বৃদ্ধি করিতে হইবে। কাঁচামাল ও খাদ্য সম্পর্কে দেশকে যতদূর সম্ভব স্বয়ংপূর্ণ করিতে পারিলে আমদানির পরিমাণ কিছুটা হ্রাস করা যাইতে পারে। বহির্বাণিজ্যের বর্তমান আশঙ্কাজনক অবস্থা হইতে পরিত্রাণ লাভের এইগুলিই প্রধান উপায়। সুখের কথা ১৯৬৯ সালে রপ্তানি অনেক বৃদ্ধি এবং আমদানি অনেক হ্রাস পায়।

**Q. 80. Discuss the characteristic features of India's foreign trade. ( C. U. B. Com. 1969 )**

**[ ভারতের বহির্বাণিজ্যের বৈশিষ্ট্যগুলি আলোচনা কর। ] Or,**

**Q Give a picture of India's foreign trade with particular reference to the markets for India's exports and the possiblity of securing new markets for Indian goods.**

**( C. U. B. Com. 1965 )**

**ভারতের বহির্বাণিজ্যের গঠন ও গতিপ্রকৃতি—**

অতি প্রাচীনকাল হইতে ভারত নানাদেশের সঙ্গে বহির্বাণিজে অংশ গ্রহণ করিয়া আসিতেছে। যান্ত্রিক সভ্যতার উন্নতির সঙ্গে সঙ্গে জলপথে যাতায়াত ব্যবস্থা সহজ হইয়াছে ; ফলে বহির্বাণিজ্যের পরিমাণ ক্রমশঃ বৃদ্ধি পাইতেছে। ভারতের বহির্বাণিজ্যকে তিন যুগে ভাগ করা যায় ; যথা—(১) প্রাচীন যুগ যখন পালতোলা জাহাজে আরব ও চীন দেশের সঙ্গেই অধিক বাণিজ্য চলিত এবং ইহার পরে পোর্তুগীজ, ব্রিটিশ, ফরাসী প্রভৃতিদের সঙ্গে সমুদ্রপথে বাণিজ্য চলিত। এই যুগে ভারত রপ্তানি করিত উচ্চশ্রেণীর কার্পাসজাত ও রেশম বস্ত্র, নানা প্রকার মশলা, গন্ধদ্রব্য প্রভৃতি। (২) ইংরাজ শাসনের যুগ যে সময় ভারতের কুটীর শিল্পগুলি বৈদেশিক প্রতিযোগিতার চাপে ভাঙিয়া পড়ে এবং ভারত প্রচুর

পরিমাণে বস্ত্রাদি, লৌহ ও ইস্পাত দ্রব্য ও অন্যান্য শিল্পজাতদ্রব্য আমদানি এবং পাট, তুলা, তৈলবীজ, ম্যাঙ্গানীজ, চর্ম, অভ্র প্রভৃতি কাঁচামাল রপ্তানি করিতে থাকে। এই সময় আধুনিক বাষ্পীয় পোতের প্রচলন হওয়ায় বাণিজ্যের পরিমাণ খুব বাড়িয়া যায়। ব্রিটিশ শাসনের শেষভাগে ভারতে অনেক শিল্প গড়িয়া উঠার ফলে ভারত পাট ও কার্পাস বস্ত্র রপ্তানি এবং কাঁচা তুলা আমদানি করিতে থাকে। খাদ্যশস্য আমদানিও বৃদ্ধি পায়। (৩) স্বাধীনতার পরবর্তী যুগে ভারতের বহির্বাণিজ্যের আকার ও গঠনে যথেষ্ট পার্থক্য দৃষ্ট হয়। স্বাধীনতার সঙ্গে সঙ্গে পঞ্চবার্ষিক পরিকল্পনার মাধ্যমে দেশগঠনের কাজ আরম্ভ হওয়ায় ভারতের বহির্বাণিজ্যে নিম্নলিখিত পরিবর্তনগুলি দেখা দেয়; যথা—

(ক) ভারতে দ্রুত শিল্পের প্রসার হওয়ায় ভোগ্যপণ্যের আমদানি কমিয়াছে কিন্তু নানাপ্রকার যন্ত্রাদির আমদানি অত্যন্ত বৃদ্ধি পাইয়াছে। এই সকল যন্ত্রের দাম খুব বেশি। তাই ভারত বিদেশে যত টাকার পণ্য বিক্রয় করিতে পারিতেছে তাহা অপেক্ষা অনেক বেশি টাকার যন্ত্রাদি, কাঁচামাল, খাদ্যশস্য প্রভৃতি বিদেশ হইতে ক্রয় করিতে হইতেছে। ইহাতে ভারতের দেনা বাড়িতেছে।

(খ) ভারতে পাট, তুলা, চর্ম, প্রভৃতি যে সকল কাঁচামাল উৎপন্ন হয়, তাহা এদেশেই কলকারখানায় কাজে লাগিতেছে; সুতরাং কাঁচামালের রপ্তানি কমিয়া গিয়াছে। তৈলবীজ রপ্তানি এখন খুব কম। অপরপক্ষে, ভারত বিভাগের পর হইতে ভারত নানা দেশ হইতে কাঁচা পাট ও কাঁচা তুলা আমদানি করিতেছে।

(গ) ভারতে নূতন শিল্পগুলি ক্রমশঃ বড় হইয়া উঠিতেছে এবং ঐ সকল শিল্পে উৎপন্ন দ্রব্য; যথা—সেলাইকল, টিউব, সাইকেল, ডিজেল ইঞ্জিন, ওয়াগন, বৈদ্যুতিক পাখা প্রভৃতি এখন প্রচুর পরিমাণে বিদেশে রপ্তানি হইতেছে। পাট ও কার্পাস বস্ত্রের রপ্তানির ক্ষেত্রে এখন তীব্র প্রতিযোগিতা দেখা যাইতেছে। চর্মদ্রব্য, লৌহআকরিক এবং ইস্পাত দ্রব্যাদি এখন অন্যতম প্রধান রপ্তানি দ্রব্য হইয়াছে।

(ঘ) ভারতের জনসংখ্যা অত্যন্ত দ্রুত বৃদ্ধি পাইতেছে (বৎসরে ১০০ জনে ২.৩ জন হারে) সুতরাং খাদ্য আমদানি বৃদ্ধি পাইয়াছে। অবশ্য ইহার প্রধান কারণ আমাদের দেশের কৃষিব্যবস্থা এখনও খুব অনগ্রসর। ইদানিং অবস্থার একটু উন্নতি হইয়াছে।

(ঙ) ইংরাজের অধীনতা পাশ হইতে মুক্ত হওয়ায় এখন অনেক দেশের সঙ্গে ভারতের বাণিজ্য সম্পর্ক বৃদ্ধি পাইয়াছে। উদাহরণস্বরূপ রাশিয়া, পূর্ব ও পশ্চিম জার্মানী, রুমানিয়া প্রভৃতি দেশের নাম করা যায়।

**আমদানি-রপ্তানির গতি (direction of foreign trade)**—নিম্নলিখিত তালিকায় ভারতের বাণিজ্যের গতি অর্থাৎ কোন্ কোন্ দেশে কি কি ভারতীয়

পণ্য রপ্তানি হয় এবং কোথা হইতে কি কি দ্রব্য ভারত আমদানি করে তাহা দেওয়া হইল :—

## আমদানি বাণিজ্য

| ভারত কি কি আমদানি করে | কোথা হইতে আমদানি করে |
|---|---|
| ১। লৌহ ও ইস্পাত যন্ত্রাদি, কাগজ, মোটর গাড়ি ও যন্ত্রাংশ, জাহাজ, বিমান ও বৈদ্যুতিক যন্ত্রাদি। | ১। ব্রিটেন, যুক্তরাষ্ট্র, দুই জার্মানী, রাশিয়া, জাপান, কানাডা, সুইডেন, ফ্রান্স, ইটালী, চেকোশ্লোভাকিয়া। |
| ২। অপরিশোধিত খনিজ তৈল। | ২। ইরাণ, আরব, ইরাক, রাশিয়া এবং যুক্তরাষ্ট্র। |
| ৩। খাদ্যশস্য (প্রধানতঃ গম ও ধান) ও ফল, দুগ্ধজাত দ্রব্য ইত্যাদি। | ৩। যুক্তরাষ্ট্র, কানাডা, অষ্ট্রেলিয়া, ব্রহ্মদেশ ও থাইল্যাণ্ড। |
| ৪। তুলা, পাট, খনিজ, পশম প্রভৃতি কাঁচামাল। | ৪। যুক্তরাষ্ট্র, মিশর, পূর্ব-আফ্রিকা, থাইল্যাণ্ড। |
| ৫। ঔষধ ও রাসায়নিক দ্রব্য। | ৫। পঃ জার্মানী, ব্রিটেন, যুক্তরাষ্ট্র ও জাপান। |

## রপ্তানি-বাণিজ্য

| ভারতের রপ্তানি দ্রব্যের নাম | কোথায় রপ্তানি করা হয় |
|---|---|
| ১। পাটজাত দ্রব্য (মাঝে মাঝে অল্প কাঁচা পাট রপ্তানি হয়।) | ১। যুক্তরাষ্ট্র, ব্রিটেন, অষ্ট্রেলিয়া, ব্রেজিল, আর্জেন্টিনা, মিশর ও কানাডা। |
| ২। চা। | ২। ব্রিটেন, যুক্তরাষ্ট্র, রাশিয়া, অষ্ট্রেলিয়া, মিশর। |
| ৩। সূতা, কার্পাস বস্ত্রাদি। | ৩। ব্রিটেন, দঃ পূঃ এশিয়া, পূঃ আফ্রিকা ও মধ্যপ্রাচ্য। |
| ৪। কয়লা, লৌহশিলা, ম্যাঙ্গানীজ, আকরিক, অভ্র, ক্রোমাইট প্রভৃতি। | ৪। জাপান, ব্রিটেন, যুক্তরাষ্ট্র, ফ্রান্স, জার্মানী, ইটালী, চেকোশ্লোভাকিয়া ও অন্যান্য পূঃ ইউরোপের দেশ। |
| ৫। তামাক, পশম, লাক্ষা ও চামড়া, মশলা, কাজুবাদাম। | ৫। যুক্তরাষ্ট্র, জাপান এবং প্রায় সমগ্র ইউরোপ। |
| ৬। ইঞ্জিনিয়ারিং দ্রব্য। | ৬। আফ্রিকা, পূর্বইউরোপ, যুক্তরাষ্ট্র। |

১৯৬৮-৬৯ সালে ভারত হইতে যুক্তরাষ্ট্র ২৩৪ কোটি টাকার, ব্রিটেন ২০১, জাপান ১৫৮, রাশিয়া ১৪৩ এবং ECM দেশগুলি ১১১ কোটি টাকার দ্রব্য আমদানি করে।

ভারতের বহির্বাণিজ্যের গতি ক্রমশঃ পরিবর্তিত হইতেছে। আমাদের সঙ্গে পূর্বে যে সকল দেশের বাণিজ্য প্রায় ছিলই না—রুমাণিয়া, হাঙ্গেরী, রাশিয়া, পোল্যাণ্ড, উগাণ্ডা, টানজানিয়া—তাহাদের সঙ্গে এখন ব্যাপক ভাবে লেনদেন সুরু হইয়াছে। ভারতীয় পণ্যবাহী জাহাজ এখন সুদূর দক্ষিণ আমেরিকাতেও পাড়ি দিতেছে। নূতন ধরণের পণ্য, যথা সেলাইকল, পাখা, রেলওয়াগন, ইঞ্জিন প্রভৃতি রপ্তানি হইতেছে।

১৯৬৮-৬৯ সালে ভারতের বহির্বাণিজ্য।

মোট বৈদেশিক মুদ্রা অর্জন ১৩৫৩ কোটি টাকা। মোট রপ্তানির শতকরা ৫২ ভাগ ছিল শিল্পজাত দ্রব্য, যথা, ইস্পাত দ্রব্য, ইঞ্জিনিয়ারিং দ্রব্য, পাটবস্ত্র, কার্পাসবস্ত্র প্রভৃতি।

ঐ বৎসর আমদানি খাতে সবচেয়ে উল্লেখযোগ্য পরিবর্তন হইল খাদ্য শস্যের আমদানি অনেকটা হ্রাস এবং রাসায়নিক সার আমদানি অনেকটা বৃদ্ধি।

**Q. 81. Give a brief account of the foreign trade between (a) India and U. K. and (b) India and the U. S. A.**

[ এই দেশগুলির মধ্যে বৈদেশিক বাণিজ্যের সংক্ষিপ্ত হিসাব দাও। ]

(ক) **ভারত-ব্রিটেন বহির্বাণিজ্য**—ভারতের সঙ্গে ব্রিটেনের বাণিজ্যের পরিমাণ যুক্তরাষ্ট্রের পরেই সর্বাপেক্ষা অধিক। ভারতীয় চায়ের সর্বপ্রধান ক্রেতা ব্রিটেন। ভারতে উৎপন্ন পাটজাত বস্ত্রাদি, চর্ম ও চর্মজাত দ্রব্য এবং কার্পাস বস্ত্রেরও অন্যতম প্রধান ক্রেতা ব্রিটেন। অন্যান্য দ্রব্যের মধ্যে ব্রিটেন তামাক, ভেষজ তৈল, লাক্ষা, গালিচা, কাজুবাদাম, অভ্র ও ম্যাঙ্গানীজ ভারত হইতে প্রচুর পরিমাণে গ্রহণ করে। ভারতও ব্রিটেন হইতে প্রচুর পরিমাণে শিল্পজাত দ্রব্য ক্রয় করে। নানা প্রকার যন্ত্রপাতি, মোটরগাড়ির অংশ, লৌহজাত দ্রব্য, পশম বস্ত্র, বহুপ্রকার ঔষধ, কৃত্রিম তন্তুজাত বস্ত্রাদি প্রভৃতি ব্রিটেন হইতে ভারতে আমদানি করা হয়। তাহা ছাড়া, ভারত ব্রিটেনে নির্মিত বিমানপোতের অন্যতম প্রধান ক্রেতা। সম্প্রতি ব্রিটেন ইউরোপীয় **কমন মার্কেট** প্রবেশ লাভের চেষ্টা করায় ভারত-ব্রিটেন বাণিজ্য সম্পর্ক কিছু পরিমাণে ক্ষতিগ্রস্ত হইবার আশঙ্কা দেখা যাইতেছে।

**(খ) ভারত-যুক্তরাষ্ট্র বহির্বাণিজ্য**—ভারতের বহির্বাণিজ্যের তালিকায় সাধারণতঃ সকলের উপরে যুক্তরাষ্ট্রের স্থান। যুক্তরাষ্ট্র ভারতীয় পাটজাত দ্রব্যের সর্বপ্রধান ক্রেতা। তাহা ছাড়া, যুক্তরাষ্ট্র ম্যাঙ্গানীজ, চা, কাজুবাদাম, মশলা, চর্ম, লাক্ষা, রেড়ীর তেল, গালিচা, ইস্পাত দ্রব্য প্রভৃতিও ভারত হইতে আমদানি করিয়া থাকে। ভারত যুক্তরাষ্ট্র হইতে সাধারণতঃ কাঁচা তুলা, যন্ত্রপাতি, রাসায়নিক সার, নানা প্রকার ঔষধ, গন্ধক প্রভৃতি আমদানি করে। তাহাছাড়া, স্বাভাবিক বহির্বাণিজ্যের বাহিরে বিশেষ চুক্তির ( P. L. 480 ) বলে ভারত যুক্তরাষ্ট্র হইতে প্রচুর খাদ্যশস্য ইত্যাদিও আমদানি করে।

# প্রশ্নপত্র ও নির্দেশ

## PART—II Examination

### Group A.

1 What is the scope of economic geography ? Illustrate your answer with suitable examples. (See Q 2, Part I)

2. Discuss how the distribution of resources is related to the endowments of nature. (See Q. 10, Part I)

3. Discuss the role of Petroleum in the developing countries and influencing world affairs. (See Q. 77, Part I)

4 Why is the cultivation of rice considered as a subsistence agriculture ? What particular geographical factors have contributed to this farming practice ? ( See Q. 44(b) & 46, Part I)

5. Bring out the significance of transport in relation to the world distribution of productive activities. (See Q. 97 & 98, Part I)

6. Write an essay on Forests and their utilisation. (See Q. 38, Part I)

### Group B

7. Divide U. S. A. into economic zones giving reasons for such demarcation. (See Q. 14 & 15, Part II)

8. What are the basic geographical facts for the industrial development in Japan, despite her lack of raw materials ? ( See Q 34. Part II)

9. Give an account of the textile industry of Great Britain (See Q. 21, Part II)

10. Explain the location of Iron and Steel industries in India. Suggest, giving reasons, a future site other than Bokaro. (See Q 49, Part III)

11. Discuss the agricultural possibilities of cereal cultivation in India in the light of attaining self-sufficiency in a reasonable period. (See Q. 30, Part III)

12. Write short notes on *any two* of the following :
   (*a*) Foreign trade of India. (See Q 80 Part III)
   (*b*) Development of Indian shipping in recent years (See Q. 51, Part I)
   (*c*) Demarcation of India into economic regions.

PART—I Examination

## Group A

1. What are the different sources of inanimate energy? Describe the relative advantages and disadvantages of using coal, oil and hydro-electricity. (See Q 12 & 82, Part I)

2. Why is rice cultivation mainly confined to the deltas and river valleys of southern and south-eastern Asia? Name the major producers and the important exporters and importers of the cereal. (See Q 46, Part I)

3. What is the industrial importance of copper? Give an idea of the distribution of copper ores of the world. *Name three* countries which export copper. (See Q 85(b), Part I)

4. Discuss the characteristics of the different types of farming. (See Q. 43 & 44, Part I)

5. Explain why commercial fishing is undeveloped in the tropics whereas all the important fishing grounds of the world are located in middle latitudes (See Q. 66 & 67, Part I)

6. Examine the basic factors for the location of large scale manufacturing industries, confining your attention to *any two* of the following :

Iron and Steel ; Engineering ; Textiles.

(See Q 90, 91 & 95, Part I)

## Group B

7. Give an account of the manufacturing industries in the different industrial regions of the Soviet Union.

(See Q. 29, Part II)

8. Indicate the crops cultivated in Japan with reference to the physical and climatic conditions of the country. What are the methods of farming whereby the Japanese farmers are able to derive high yield of crops? (See Q. 38, Part II)

9 Write a systemetic account of the economic geography of *one* of the following : Canada ; Egypt ; Argentina. (O/S.)

10. Analyse the reasons for the variation of population density in the different parts of India. (See Q. 12, Part III)

11. Give the factors for the location of the ports of Bombay and Calcutta and discuss their main exports and imports.
(See Q. 77 A & B, Part III)

12. Write notes on *any two* of the following :—

(*a*) The development of coastal shipping in India.
(See Q. 75, Part III)

(*b*) Mineral oil production in India.
(See Q. 42, Part III—খনিজ তৈল )

(*c*) Types of forests in India and their economic products.
(See Q. 15, Part III)

(*d*) Importance of cottage industries in the Indian economy and the problems of their development.
(See Q. 53 Part III)

Q. 13 Discuss how the distribution of resources is related to the endowment of nature. Or,

What is the difference between physical presence and actual availabilities of resources ? Is the distribution of natural endowment uniform all over the world (See Q. 10, Part I)

Group—A

1. Discuss cultivability of land with special reference to conditions in exchange economy. (See Q. 15, Part I)

2. How do you justify the development of marine fishing in restricted regions ? Discuss the economic significance of this restricted development.
(See Q. 67, Part I & Q. 38, Part III)

3. Give the pattern of the distribution of oil resources of the world and discuss its economic consequences.
(See Q. 76 & 77, Part I)

. Discuss the factors responsible for the concentration of Jute and Rubber cultivation in certain regions of the world. Indicate the nature of the world trade in these products. (See Q. 59 & 61, Part I)

5. Give a brief account of the geographical background behind the development of different farming practices.
(See Q. 43 & 44, Part I)

## Group—B

6. Analyse critically the locational set up of the cotton textile industry of India. Discuss the current problems of this industry. (See Q. 54, Part III)

7. Examine the circumstances necessitating the adoption of the multipurpose technique of development for the Damodar Valley project. (See Q. 23, Part III)

8. Discuss fully the problems of agricultural production in India with particular reference to the food crops (See Q. 30, Part III)

9. What are the main industrial regions of the U.S.S.R.? Describe the industrial development in any one of these regions. (See Q. 29, Part II)

10. Give an account of the agricultural developments in Argentina or the pastoral industry in Australia. (See Q. 7, Part II).

## Group A

1. What is the scope of Economic Geography? Discuss how its knowledge is utilised. (See Q. 2, Part I)

2. Explain the basic principles which govern the utilisation of natural resources. (See Q. 4 & 6, Part I)

3. "Coal is a prime factor of modern industry." Discuss. (See Q. 73, Part I)

4 Give an account of the fisheries of the world. (See Q 67, Part I)

5. Discuss the role of transport in the development of any particular economy of the world. (See Q. 97 & 98, Part I)

6. Write an essay on soils and their utilisation. (See Q. 41, Part I)

## Group B

7. Give a brief account of the geographical location, climate and principal economic products of any country in Europe. (See Q. 22, Part II)

8. Draw a comparison between the economic background of industry in Japan with that of the U. K. (See Q. 40, Part II)

9. To what extent do the physical features and climate influence economic activities in different parts of India ? Give suitable examples. (See Q. 2, Part III)

10. Mention three important ports of India and define their hinterlands. What are their main exports and imports ? (See Q. 77, Part III)

11. Discuss the geographical conditions favourable for the growth of rice. Give the world distribution of the main rice producing areas How is rice utilised ? (See Q. 46, Part II)

12. Give a brief account of the foreign trade of India. ( See Q. 80, Part )III

1. Define "Economic Geography" and explain its scope and importance. (See Q. 2, Part I)

2. Explain in what senses Nature can be considered to be constant as well as changing in character. (See Q. 11, Part I)

3. Classify forest-belts of the world on the basis of climate. Describe the differences between the tropical evergreen forest and temperate soft-wood forest with respect to their commercial products and their utilization. (See Q 37, Part I)

4. What is the difference between Spring wheat and winter wheat ? Under what geographical conditions and in what areas of the world is spring wheat cultivated ? (See Q. 47, Part I)

5. Describe the physical and climatic conditions for the successful cultivation of tea. Name the principal producers of tea and give an idea about the international trade in India. (See Q. 53, Part I)

6. What are the various types of coal ? State the uses of coal and mention its by-products. Indicate the distribution of the productive coalfield in the U. S. A. or the U. S. S. R. (See Q. 71 & 74, Part I)

7. Discuss the factors governing the location of cotton textile industry with particular reference to raw materials and markets. Indicate the important regions of cotton textile manufacture in the world. ( See Q, 91, Part I)

8. Give an idea of the evolution of transport. What are the different types of transport ? Examine the importance of co-ordination in the transport system in India. (See Q. 96, Part I)

9. Describe the geographical factors necessary for the growth and prosperity of a sea-port. • ( See Q. 114, Part I)

10. What are the bases of International trade ? Discuss the nature of India's foreign trade, indicating the main items of import and export. ( See Q. 119, Part I & Q. 80, Part III)

## Group A

1. Discuss in what respects Economic Geography may be considered to be a dynamic science. ( See Q 1, Part I)

2. Discuss the variations of man-land ratio in agricultural practices and their consequence (See Q 18 & 43, Part I)

3. Give an account of the distribution of Copper and Aluminium ores and mention how the metals are utilised. (See Q. 85 (a) & (b), Part I)

4. Give an account of the distribution of Petroleum and discuss its importance in world affairs. (See Q. 76 & 77, Part I)

5. Discuss how the pattern of international trade is influenced by the difference in available resources as conditioned by geography. (See Q. 119, Part I)

6. Give an account of the important fisheries of the world and analyse the factors of commercial development (See Q. 67, Part I)

## Group B

7. Draw a comparison between the industrialization in Japan and the U.S.A. (See Q. 16, Part II)

8. Give an account of the industrial developments in Pakistan *or* Burma. (See Q. 46 & 43, Part II)

9. What conditions give U.S.S.R. its peculiarities in agriculture and industry ? (See Q. 27 & 29, Part II)

10. Discuss critically the progress made in the field of industrialisation in India since Independence. ( See Extract of Industry Chap. Part III)

11. What role do the Railways and Roadways play in the internal transport system of India? Discuss their relative contributions and drawbacks. (See Q. 70, Part III)

12. Explain critically the distribution of population in India in the light of geographical resources. (See Q. 12, Part III)

1. Define resources and explain how it is affected by the inter action of nature, man and culture. (See Q. 3, Part I)

2. Critically examine the correlation between nature and human economic activities. (See 26, Part I)

3. Discuss the importance of petroleum in the modern world. Describe the oil-fields of the Middle East and India mentioning the trade of oil produced in those fields. (See Q. 77 & 75, Part I)

4. Briefly describe the Features of Subsistence and Commer cial and Mixed farming with examples of areas and crops under them in India. (See Q. 44, Part I)

5. Describe the commercial sheep grazing areas of the world mentioning their physical background. Justify why commercial grazing is specially developed in a few countries of the Southern Hemisphere. (See Q. 70, Part I)

6. Describe the physical and other conditions under which natural rubber or tobacco is produced on Commercial scales in a few countries of the world. Mention the names of exporting and importing countries of such products. [See Q. 61 & 55 (b), Pt I]

7. Name the important steel producing centres of the U.S.A. and indicate their locational advantages. (See Q. 15, Part II)

8. What are heavy chemicals? State their uses and importance in the modern industrial world. Give a brief account of the heavy chemical industries in India. (See Q 65, Part III)

9. What is an industrial region? Describe the physical factors for the growth of industrial regions of the U.S.S.R. (See Q. 29, Part II)

10. (a) Justify with supporting examples that transport-development leads to regional specialization. (See Q. 97 & 98, Part I)

(b) Briefly discuss the relation between industrialisation and foreign trade of a Country. (See Extract of Trade Chap. Part I)

## Group A

1 What are the phy ical human and cultural limitations of the cultivability of land? How is cultivability of land determined in an exchange economy? (See Q. 14, Part I)

2. Discuss with examples how speed and cost of transport determine the regional specialisation of industries (See Q. 98, Part I)

3. Indicate the geographical location of the coniferous forests of the world and describe the commercial uses of the products of these forests, (See Q 39, Part I)

4 Describe the natural and economic factors necessary for the development of hydro-electric power. Name the countries that are well developed in the production of hydro-electric power. (See Q. 80 Part I)

5 What are the countries in which and what are the geographical environment under which sheep-rearing is practised on a commercial basis? (See Q. 70, Part I)

6. Discuss the role of heavy chemicals in modern economic development and describe briefly the principal regions of the world well-developed in heavy chemical industries. (See Q. 93, Part I)

## Group B

7. Describe the influence of relief and climate of Burma or Australia on the features of agriculture and the crops produced there (Q. 3 & 42, Part II)

8 Write a concise account of the mineral wealth of the Soviet Union and show how it is utilized for the development of manufacturing industry. (See Q. 28, Part II)

9. Analyse the reasons for the great development of iron and steel industry in the U.S.A. and locate the major centres of production in the country. (See Q. 15, Part II)

10. Give an account of the progress in the field of irrigation in India since independence. (See Q. 18, Part III)

11, Give an account of the oilfields of India and discuss the progress of petroleum refining in the country. (See Q. 43 Pt. III)

12. Discuss the characteristic features of India's foreign trade. (See Q. 80, Part III)

